ইলিয়াস ভাইয়ের সেকথাটি আমার মনে খুব রেখাপাত করেছিল 'মাত্র দশ হাজার টাকার জন্যে আমাকে এ জঞ্জাল পরিষ্কার করতে হবে।' আমি টেলিফোন করে বললাম, 'ইলিয়াস ভাই, খাতা আপনি ফিরিয়ে দেন, টাকা আমি ম্যানেজ করে দেব। তিনি বললেন, 'আপনি নিজেই তো গরিব মানুষ, টাকা কোত্থেকে দেবেন।' আমি বললাম, 'সে আমার ব্যাপার।' তিনি বললেন, 'আপনার টাকা থাকলে অবশ্যই আমি খুশি হয়ে নিতাম। অন্যের কাছ থেকে টাকা যোগাড় করে আমাকে দেবেন সে টাকা আমি নিতে পারি না।' তিনি জোর দিয়ে বললেন, 'ব্যাপারটা কিন্তু এখানেই শেষ।'

আমার ভাইয়ের ছেলে নূরুল আনোয়ার ঢাকা কলেজে ইতিহাস বিভাগে ভর্তি হয়েছিল। তার প্রয়োজনীয় যোগ্যতার সামান্য ঘাটতি ছিল। ইলিয়াস ভাই আপনা থেকে উদ্যোগী হয়েই ইতিহাসে ভর্তি করিয়ে দিয়েছিলেন। তারপরে আমি তাঁকে অনুরোধ করেছিলাম তিনি যেন ছেলেটির একটি হোস্টেলে সিটের ব্যবস্থা করে দেন। কে. এম. দাস লেনের ভাড়াটে বাড়ি থেকে আজিমপুর সরকারি কোয়াটারে আসার এক সপ্তাহ আগে আমাকে টেলিফোন করে বাড়িতে ডেকে নিয়ে বলেছিলেন, 'বর্তমান অধ্যক্ষ খুব তাড়াতাড়ি বদলি হতে যাচ্ছেন, তাঁর কাছে আমি আনোয়ারের সিটের কথা বলেছি। আনোয়ার যেন চেষ্টা করে।'

১৯৯৪ সালের ফেব্রুয়ারি মাসে বিখ্যাত প্রকাশনা প্রতিষ্ঠান 'স্টুডেন্ট ওয়েজ' আমার ৫টি উপন্যাস একসঙ্গে প্রকাশ করার উদ্যোগ নেয়। ইলিয়াস ভাইকে আমি একটি ভূমিকা লিখে দিতে অনুরোধ করেছিলাম। বলাবাহুল্য ইলিয়াস ভাই এক সপ্তাহের মধ্যে সে ভূমিকা লিখে আমার কাছে পাঠিয়ে দেন। ইলিয়াস ভাইয়ের ওপর লিখতে গিয়ে ব্যক্তিগত প্রসঙ্গ উত্থাপন করার জন্যে আমি দুঃখিত।

ইলিয়াস ভাই যখন লিখতেন সে বিষয়ে কোন কথাবার্তা বলতে পছন্দ করতেন না। লিখতে কোথাও ঠেকে গেলে, মনে কোন সংশয় জন্মালে টেলিফোন করে বলতেন, 'ঠেকে গেছি উদ্ধার করে দিন।' একদিন বললেন, 'আপনি আমাকে এমন একজন মুসলিম নেতার নাম বলুন যিনি পাকিস্তান আন্দোলনের সময়ও হিন্দু-মুসলমান ঐক্যের পক্ষে কাজ করেছিলেন।' আমি কৃষক নেতা হাজী দানেশের নাম বলেছিলাম। তিনি বললেন, 'চলবে না। হাজী দানেশ অনেক পরের মানুষ। আমার একজন পূর্ববর্তী সময়ের মানুষ প্রয়োজন।' আমি বললাম, 'মনে আসছে না, পরে বলব।' তিনি বললেন, 'কথাটা মনে রাখবেন কিন্তু।' আরেকবার ফোন করলেন। 'এই যে মুসলমানরা যে পুঁথিসাহিত্য রচনা করেছেন তার কিছু নমুনা আমার প্রয়োজন। আপনি তো পুঁথি নিয়ে অনেক ঘাঁটাঘাঁটি করেছেন। এ বিষয়ে আমাকে কোন সাহায্য করতে পারেন কি না।' আমি জানালাম, 'আমি কোন জিনিস সঞ্চয় করে রাখি না। আপনি এক কাজ করুন সোজা ইসলামপুর চলে যান, ওখানে তাজ লাইব্রেরি, ইসলামিয়া লাইব্রেরি এরকম অনেক ইসলামী প্রকাশনার দোকান দেখতে পাবেন। ওই সমস্ত দোকানে ইউসুফ-জুলেখা, আমীর হামজা, জঙ্গনামা, শহীদে কারবালা, কাসাসুল আম্বিয়া এরকম অনেক ইসলামী বিষয়ের পুঁথি কিনতে পাওয়া

যায়। দু' চারদিন এসব পুঁথি নিয়ে নাড়াচাড়া করলে পুঁথির ভাষাটা খুব সহজেই আপনি আয়ত্ত করে ফেলবেন, তারপর দেখবেন নিজেই আপনি পুঁথিসাহিত্য রচনা করছেন।' এ গ্রন্থে পাঠকের জ্ঞাতার্থে এটা জানানো প্রয়োজন, যে সকল পুঁথির পংক্তি কিংবা অনুচ্ছেদ সংযোজিত হয়েছে সবগুলো ইলিয়াস ভাই নিজেই লিখেছেন। পুঁথিসাহিত্য আসলে মধ্যযুগীয় মানসফসল। ইলিয়াস ভাই পলাশীযুদ্ধ পরবর্তী সময়টাকে নতুন করে সৃষ্টি করতে যেয়ে এই মধ্যযুগীয় মানস হুবহু উপস্থাপন করতে চেষ্টা করেছেন এবং সাফল্যেরও পরিচয় দিয়েছেন। এগুলো কোন পুঁথি থেকে আহরণ করে তিনি উদ্ধৃতি হিসেবে চালিয়ে দিয়েছেন বলা হলে, খুব কম পাঠকের মনে কোনো রকম সন্দেহ জন্মাবে। আমি যখন 'খোয়াবনামা' তৃতীয়বার পাঠ করি, মাত্র একটি জায়গায় আমার হোঁচট খেতে হয়েছে। একটি পংক্তিতে ইলিয়াস ভাই 'কার্পাসের বালিশ' এই শব্দবন্ধটি ব্যবহার করেছেন। এখানেই একটু লাগে। মধ্যযুগের কোন পুঁথি লেখক 'কার্পাসের বালিশ' শব্দবন্ধটি এভাবে ব্যবহার করতেন না। মধ্যযুগীয় মানসিকতার পরিচয় তুলে ধরার জন্যে ইলিয়াস ভাই এন্তার পুঁথিসাহিত্যের স্তবক, অনুচ্ছেদ রচনা করেছেন। এ গ্রন্থে ব্যবহৃত পুঁথিসাহিত্যের পংক্তিগুলো এক জায়গায় গ্রথিত করে প্রকাশ করলে ছোটখাটো একটা পুঁথি দাঁড়িয়ে যাবে। এ থেকে উপলব্ধি করা সম্ভব। ইলিয়াস ভাই কত সতর্কতার সঙ্গে 'খোয়াবনামা'র কাহিনীটি বিকশিত করে তুলেছেন।

এখন আবার একটু ব্যক্তিগত প্রসঙ্গে ফিরে আসি। আরেকদিন ইলিয়াস ভাই টেলিফোন করে আমাকে বাড়ি থেকে ডেকে নিলেন। সেদিনই দেখলাম, তিনি ভয়ানক চটে আছেন। কারণ জিজ্ঞেস করায় বললেন, 'জনকণ্ঠ' পত্রিকা ধারাবাহিক খোয়াবনামাটি প্রকাশ করে আসছিল। বলা নেই, কওয়া নেই হঠাৎ করে তারা উপন্যাসটির প্রকাশ বন্ধ করে দিয়েছে। আমাকে বললেন, জানেন ছফা, কী রকম অভদ্র। লেখাটির প্রকাশ বন্ধ করছে সে সংবাদটি পর্যন্ত আমাকে জানানোর প্রয়োজনবোধ করেনি। ইলিয়াস ভাইয়ের মৃত্যুর পর 'জনকণ্ঠ' পত্রিকার তরফ থেকে এক ভদ্রলোক 'ইত্তেফাকে'র শুক্রবাসরীয় সংখ্যায় সাফাই গেয়ে লিখেছেন, মাত্র তিন চার কিস্তি বাকি থাকতেই লেখকের কাছ থেকে পাণ্ডুলিপি না পেয়ে তারা 'খোয়াবনামা'র প্রকাশ বন্ধ করতে বাধ্য হয়েছিলেন। 'খোয়াবনামা'র এক জায়গায় আনন্দ বাজারের সমালোচনা ছিল। আমার ধারণা, সে কারণেই প্রকাশনা বন্ধ করে দিয়েছিল। 'জনকণ্ঠ' পত্রিকার এ সাফাই কাটা গায়ে নুনের ছিটার মত মনে হয়েছে। শুধু 'জনকণ্ঠ' কেন, 'দৈনিক সংবাদ'-এ যখন 'চিলেকোঠার সেপাই' ধারাবাহিক প্রকাশিত হচ্ছিল মাত্র তিনটা কিস্তি ছাপার পর পত্রিকা কর্তৃপক্ষ একতরফা 'চিলেকোঠার সেপাই' প্রকাশ বন্ধ করে দিয়েছিল। এই সমস্ত কথা বলার কোন অর্থ হয় না। তবু বলছি এ কারণে, আমাদের দেশের যেসব পত্রিকা নিজেদের সংস্কৃতির ধারক-বাহক বলে বড়াই করে, সংস্কৃতির প্রতি তাদের অঙ্গীকার কতটুকু গভীর, সে সম্পর্কে একটা ধারণা দেয়ার জন্যে এ কথাগুলো বললাম।

'খোয়াবনামা' লেখার শেষ পর্যায়ে ইলিয়াস ভাই ক্রমাগত বলতে থাকলেন, আমার কোমরে ভীষণ ব্যথা। টাইপ রাইটারের সামনে বসতে পারি না। লেখাটি শেষ করতে পারবেন কি না মাঝে মাঝে এরকম হতাশাও প্রকাশ করলেন। তারপরেও তিনি টাইপ রাইটারের লিখে যেতে থাকলেন। মাওলা ব্রাদার্সে বইটি ছাপা হচ্ছিল। যতটুকু টাইপ করছেন পাঠিয়ে দিচ্ছেন। ইলিয়াস ভাই ডাক্তার দেখাতে আরম্ভ করলেন। ডাক্তারদের অনেকেই মনে করলেন, এটা নিউরোলজি সংক্রান্ত কোন রোগ হবে। তাদের কেউ কেউ উচ্চক্ষমতাসম্পন্ন বেদনানাশক ওষুধ তাঁকে ব্যবহার করতে দিলেন। এই কষ্ট, এই দুঃখ, এই যন্ত্রণার মধ্যে দাঁতে দাঁত চেপে 'খোয়াবনামা' লেখার কাজ শেষ কররেন। বইটি প্রকাশ হওয়ার পূর্বেই এখানকার ডাক্তাররা বললেন, তাঁর রোগটা আসলে ক্যান্সার। ইলিয়াস ভাইকে চিকিৎসার জন্যে কোলকাতা যেতে হল এবং সেখানে তাঁর একটা পা কাটা গেল।

ইলিয়াস ভাইয়ের জৈবিক অস্তিত্ব যখন অর্ধেকে রূপান্তরিত হয়েছে অর্থাৎ তার শরীর থেকে একটা অঙ্গ বাদ দিয়েছে সে সময়ে আনন্দবাজার পত্রিকা কর্তৃপক্ষ তাঁকে জানালেন, তাঁর 'খোয়াবনামা' গ্রন্থটিকে তারা আনন্দ পুরস্কার দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। ইলিয়াস ভাই তখন শিশুর চাইতে অসহায়। দেশ-গ্রাম, আত্মীয়-স্বজন থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন। প্রতি মুহূর্তে টাকার প্রয়োজন। তথাপি তিনি বললেন, 'আমার এ বইতে আমি 'আনন্দবাজার পত্রিকার' বিরুদ্ধে মতামত প্রকাশ করেছি। আমাকে আনন্দবাজারের পুরস্কার দেওয়া উচিত হবে না।' আনন্দবাজার বললো, 'তাতে আমাদের কিছু যায় আসে না। আমরা একটি সাহিত্য গ্রন্থকে পুরস্কার দিয়ে সম্মানিত করছি।'

ইলিয়াস ভাই 'আনন্দবাজার পত্রিকা'য় যে মতামত প্রকাশ করে, রাজনৈতিক সামাজিক দৃষ্টিভঙ্গি সমর্থন করে তার প্রতিবাদ করার জন্যেই 'খোয়াবনামা' গ্রন্থটি লিখতে প্রবৃত্ত হয়েছিলেন। দুর্ভাগ্যের বিষয় এই যে, ইলিয়াস ভাইকে 'আনন্দবাজার পুরস্কার' গ্রহণ করতে হল। আনন্দবাজারের দুর্ভাগ্য এই জায়গায় যে, মাত্র দু'বছর আগে যাকে ডিনারে নিমন্ত্রণ করার অযোগ্য একজন লেখক ধরে নিয়েছিল সে আনন্দবাজার পুরস্কার দিল ইলিয়াসকে। এটা একটা কাকতালীয় ব্যাপার। ইলিয়াস ভাইয়ের পক্ষ থেকে প্রত্যাখ্যান করার কোন উপায় ছিল না।

যা ঘটে গেছে আর তো ফেরানো যাবে না। তথাপি আমরা লেখক শিবিরকে অভিযুক্ত করব। ইলিয়াস ভাই ছিলেন লেখক শিবিরের সভাপতি। লেখক শিবির দীর্ঘদিন থেকে আনন্দবাজারীয় সংস্কৃতির বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে আসছিল। কষ্টে পড়ে ইলিয়াস ভাইকে যখন আনন্দবাজারের টাকা নিতে হল লেখক শিবিরের কর্তাব্যক্তিরা ইলিয়াস ভাইয়ের জন্যে কিছু করতে এগিয়ে এলেন না। তাঁরা যদি দেশের সংস্কৃতিপ্রেমিক জনগণের কাছে আবেদন রাখতেন, আখতারুজ্জামান ইলিয়াসের চিকিৎসার জন্যে তিন লাখ টাকার একটি তহবিল আমাদের সংগ্রহ করা প্রয়োজন। বাংলাদেশ যতই গরিব হোক না কেন, সে অর্থ সংগ্রহ করা অসম্ভব হত

না। একথা জোরের সঙ্গে আমি বলতে পারি। 'খোয়াবনামা' গ্রন্থের সাহিত্যমূল্য নির্ণয়ের পুরো ক্ষমতা এখনো আমার হয়নি। তথাপি এই বইটির প্রধান বৈশিষ্ট্যের দিকে সকলের দৃষ্টি আকর্ষণ করব, তা হল ভাষা। প্রসঙ্গত উনিশ 'শ চুরানব্বই সালে কোলকাতার সেই সাহিত্য সম্মেলনটির কথা উল্লেখ করতে চাই। যে সভায় ইলিয়াস ভাই জোরের সঙ্গে দাবি করেছিলেন, বাংলাদেশের সাহিত্যের প্রকাশরীতিটি পশ্চিম বাংলার সাহিত্যের প্রকাশরীতির চাইতে আলাদা হবে। এই কথা বলার জন্যে আনন্দবাজার ইলিয়াস ভাইকে ডিনারে নিমন্ত্রণ না করে অপমান করেছিল। ইলিয়াস ভাই বাংলাদেশের মানুষের মুখের ভাষা ব্যবহার করে এ গ্রন্থটি রচনা করেছেন। পশ্চিম বাংলার ভাষা থেকে ইলিয়াস ভাইয়ের গদ্য কতদূর সরে এসেছে 'খোয়াবনামা'র পাঠকমাত্রই অনুধাবন করতে সক্ষম হবেন। বাংলাদেশের মানুষের মুখের ভাষাকে সাহিত্যের ভাষায় রূপান্তরিত করা যায়, ইলিয়াস ভাই এ গ্রন্থে তা প্রমাণ করেছেন। যে 'আনন্দবাজার' বাংলাদেশের সাহিত্যের ভাষা আলাদা হবে, একথা বলায় ইলিয়াস ভাইকে অপমান করতে কুণ্ঠিত হয়নি। তারাও উৎকৃষ্ট সাহিত্যকর্ম হিসেবে 'খোয়াবনামা'কে পুরস্কৃত করতে বাধ্য হয়েছে।

এখানে একটি কথা বলা নেয়া প্রয়োজন। আধুনিক যে বাংলাভাষা, তার জন্ম ফোর্ট উইলিয়াম কলেজে। ফোর্ট উইলিয়ামের পণ্ডিতেরা সংস্কৃত ভাষার অভিধান ঘেঁটে আধুনিক বাংলা ভাষার জন্ম প্রক্রিয়ার সূচনা করেছিলেন। পলাশী যুদ্ধের পূর্বে আরবি-ফারসির সঙ্গে বাংলা ভাষার মিশ্রণে যে একটি ভাষারীতি গড়ে উঠছিল, বৃটিশ শাসনের পর তাতে একটি ছেদ পড়ে যায়। এখানে উল্লেখ করা প্রয়োজন যে প্যারীচাঁদ মিত্র 'আলালের ঘরের দুলাল' রচনার সময় ফারসি-উর্দু মিশ্রিত বাংলা ভাষাটি ব্যবহার করেছিলেন। এই ভাষা রীতিটি আলালীরীতি হিসেবে পরিচিতি লাভ করেছিল। কিন্তু বাংলা গদ্য সে পথে অগ্রসর হয়নি। ফোর্ট উইলিয়াম কলেজের পণ্ডিতদের সৃষ্ট ভাষারীতিটির সঙ্গে ভাগিরথী পাড়ের জনগোষ্ঠীর মুখের ভাষার সংশ্লেষ এবং বিশ্লেষে আধুনিক বাংলা ভাষাটি বিকশিত হয়েছে। এই বাংলা ভাষা বাঙালি জনগোষ্ঠীর মুখের ভাষা নয়। সরকারি ইশতেহার, সংবাদপত্র, মুদ্রণালয় এবং পাঠ্যপুস্তকের মাধ্যমে এই ভাষাটি বাঙালি জনগোষ্ঠীর ওপর চাপিয়ে দেয়া হয়েছে। এই ভাষার উন্মেষ, বিকাশ সবটাই ঔপনিবেশিক আমলে ঘটেছে। ইলিয়াস ভাইয়ের এ রচনাটির ঔপনিবেশিক আমলসৃষ্ট বাংলা ভাষাকে পাশ কাটিয়ে জনগণের মুখের ভাষায় সাহিত্য সৃষ্টির একটা মহৎ প্রয়াস বলে অনায়াসে ধরে নেয়া যায়।

পশ্চিম বাংলার জ্ঞানীগুণী ব্যক্তিবর্গ এ রচনাটিকে অভিনন্দিত করেছিল, তার একটা কারণ এই যে, বাংলা ভাষার বিকাশ সেখানে একটা পর্যায়ে থমকে আছে। হিন্দি ভাষার বাতাবরণ ভেদ করে জাতীয় জীবনে কোন ভূমিকা পালন করার ক্ষমতা বাংলা ভাষায় নেই। অন্যদিকে তৎকালীন পূর্ব বাংলা বর্তমান বাংলাদেশের সঙ্গে সম্পর্ক স্থাপন করে প্রাণরস আহরণ করে ভাষা প্রাণশক্তিতে বেগ-আবেগ সৃষ্টি করবে সেরকমও কোন পথ খোলা নেই। ইলিয়াসের এই নতুন ভাষারীতিটির মধ্যে পশ্চিম

বাংলার কৃতবিদ্য ব্যক্তিবর্গ নতুন একটি প্রাণশক্তির দ্যোতনা অনুভব করেছেন। সে কারণে ইলিয়াস ভাইয়ের এ রচনাটির অকুণ্ঠ প্রশংসা করতে তাঁদের আটকায়নি।

দ্বিতীয়ত, আরেকটি কথাও ধর্তব্যের মধ্যে আনতে হবে। বঙ্কিমচন্দ্রের 'আনন্দমঠ' রচনার পর থেকে হিন্দু-মুসলমানের যে যৌথ জাতীয় অস্তিত্ব তা খণ্ডিত করা হয়। ইতিহাসের অধিকার থেকে মুসলমানদের বঞ্চিত করে হিন্দু সমাজের বর্ণবাদী অংশকে ইতিহাসের নায়ক হিসেবে উপস্থাপন করা হয়। বাংলা তথা ভারতের রাজনৈতিক অগ্রগতি এই দুই বিচ্ছিন্ন ধারায় বিভক্ত হয়ে বিকশিত হতে থাকে। তার পেছনে বৃটিশ সাম্রাজ্যের অবদান অবশ্যই রয়েছে। ইলিয়াস ভবানী পাঠক এবং মজনু শাহকে সংগ্রামের একই পাটাতনে দাঁড় করিয়ে একটি অবিভাজ্য জাতীয় অবস্থান নির্মাণ করতে চেষ্টা করেছেন। বামফ্রন্ট শাসিত পশ্চিম বাংলার বুদ্ধিজীবীদের বিরাট একটি অংশ এ অখণ্ড জাতীয় অবস্থানকে মনে মনে সমর্থন করেন। এই কারণেই তারা ইলিয়াস ভাইয়ের গ্রন্থটা অনুরাগের দৃষ্টিতে দেখতে চেষ্টা করেছেন।

ইলিয়াস ভাইয়ের মৃত্যুর পর বাংলাদেশের পত্রপত্রিকায় তাঁর ওপর অনেক রচনা প্রকাশিত হয়েছে। 'খোয়াবনামা'র বিষয়েও অনেকে অনেক কথা বলেছেন। সেগুলো আমাদের ব্যথিত এবং হতাশ করেছে। যেহেতু পশ্চিম বাংলার গুণী ব্যক্তিরা 'খোয়াবনামা'র অজস্র তারিফ করেছেন সে জন্যে নিজেদের মুখ রক্ষার জন্যে তাঁরা ইলিয়াস ভাইকে পাস মার্ক দিতে বাধ্য হয়েছেন।

সে সমস্ত কথা থাকুক। আমার এই বিক্ষিপ্ত পর্যালোচনায় আমি একটা বিষয় স্পষ্ট করতে চাই যে, 'খোয়াবনামা' প্রকাশের পর বাংলাদেশের সাহিত্য বিশ্ব পরিসরে একটি অবস্থান নিশ্চিত করেছে। বিশ্বের কাছে রচনাটি আমরা তুলে ধরতে পারব না, সে আমাদের অক্ষমতা। কিন্তু ইলিয়াস ভাই তাঁর সৃষ্টির মধ্যে কোন কার্পণ্য করেননি। এ গ্রন্থ বিশ্বসাহিত্যে স্থান পাবার যোগ্য। শুধু বাংলাদেশের নয়, বাংলা সাহিত্যের লেখক-পাঠকের সামনে ইলিয়াস ভাই একটা দৃষ্টান্ত স্থাপন করে গেলেন। আমরা সকলে তাঁর কাছে কৃতজ্ঞ এবং পথপ্রদর্শকের গৌরব অবশ্যই তাঁকে দেব।

উত্থানপর্ব
প্রথম সংখ্যা : ১লা চৈত্র্য ১৪০৩, ১৫ মার্চ ১৯৯৭

## যৎকিঞ্চিৎ বিনয় মজুমদার

আমি যখন সপ্তম শ্রেণীর ছাত্র আমার যিনি গৃহশিক্ষক ছিলেন আমাকে কাজী নজরুল ইসলামের 'অগ্নিবীণা' গ্রন্থটি উপহার দিয়েছিলেন। এই কাব্যগ্রন্থ পাঠ করে আমি যেভাবে শিহরিত হয়ে উঠেছিলাম সে অনুভবটি আমার মনে এখনো তাজা রয়েছে। আমাদের বাড়ির পেছনে একটা পুকুর ছিল। চারপাশটা ছিল গাছগাছালি দিয়ে ঢাকা। বাড়ির মেয়েরাই এ পুকুরটা ব্যবহার করত। পুকুরের পশ্চিমপাড়ে ছিল একচিলতে জমি। সেখানে সুদিনের সময়ে মাচা করে করলা এবং শশার চাষ করা হত। এই শশাক্ষেতের পাশে বসেই এক বিকেলে আমি নজরুল ইসলামের 'অগ্নিবীণা' পাঠ করেছিলাম। আমি তখন নিতান্তই ছোট। অনেক দুরূহ সংস্কৃত শব্দের মর্ম গ্রহণ করার ক্ষমতা তখনো আমার জন্মায়নি। তথাপি শব্দের পাশে শব্দ বসিয়ে একজন মানুষ অন্তরের প্রচণ্ড আবেগকে এমনভাবে মুক্তি দিতে পারে আমার জীবনে প্রথমবারের মত সেরকম একটা অভিজ্ঞতা হল। এই কবিতার রেশ আমাকে প্রায় মাসখানেক ধরে চঞ্চল এবং উতলা করে রেখেছিল। আমি ১৯৬০ সালের দিকে কবি রবীন্দ্রনাথের 'গীতাঞ্জলি' কাব্য গ্রন্থটি আগাগোড়া পাঠ করি। আমার ঠিক মনে পড়ছে না, খুব সম্ভবত রবীন্দ্র জন্মশতবার্ষিকী উপলক্ষে 'গীতাঞ্জলি'-র একটা সুলভ সংস্করণ প্রকাশ করা হয়েছিল। প্রকাশ করেছিল কে মনে নেই, হতে পারে বিশ্বভারতী কিংবা পশ্চিমবঙ্গ সরকার। এই 'গীতাঞ্জলি' কাব্যগ্রন্থটি পাঠ করার পর অন্যরকম একটা ভাবাবেগ আমাকে অনেকদিন পর্যন্ত আবিষ্ট করে রাখে।

পরবর্তী সময়ে রবীন্দ্রকাব্যের বাঘা বাঘা সমালোচকদের আলোচনায় রবীন্দ্রদর্শন এবং রবীন্দ্রনাথের কবিতা বিষয়ে অনেক গভীর এবং অনেক গহনতত্ত্ব আমাকে গলাধঃকরণ করতে হয়েছে, যেগুলো কিছুই আমার মনে নেই। কিন্তু 'গীতাঞ্জলি' পাঠ করে যে একটা চরাচরপ্লাবী শান্ত আবেগ আমার মনের চারধারে ঘনিয়ে উঠেছিল, যেভাবে আমি নিজেকে আকাশ-বাতাস, পাখ-পাখালি, তরুলতা-চরাচরের অংশ বলে মনে করতে পেরেছিলাম সেই উপলব্ধিটি আমার ধারণা মৃত্যুর ক্ষণটিতেও আমি বিস্মৃত হতে পারব না।

রবীন্দ্রসাহিত্য এবং রবীন্দ্রকাব্য বিষয়ে নানা সময়ে অনেক অপ্রিয় এবং অশোভন মন্তব্য আমাকে করতে হয়েছে। আর সেজন্য আমার মনে কোন ধরনের অনুশোচনাও নেই। তথাপি আমি বলব কিশোর বয়স পেরিয়ে যৌবনের সিঁড়িতে পা রাখার সময়

রবীন্দ্রনাথের 'গীতাঞ্জলি' কাব্য আমাকে এমন একটা বিশুদ্ধ অনুভূতির জগতে পৌঁছে দিয়েছিল যে সেটাকে সমগ্র জীবনের একটা মূল্যবান সঞ্চয় হিসেবে গ্রহণ করতে আমি অভ্যস্ত হয়ে উঠেছি।

আমার স্কুল-কলেজের পড়াশুনা হয়েছে গ্রামে। সাহিত্যচর্চার ক্ষেত্র খুবই সীমিত। হঠাৎ করে যখন প্রকাশ পেয়ে যায় কোন লোক কবিতা কিংবা গল্প লিখছে সে বেচারার দুর্দশার অন্ত থাকে না। আমাদের চট্টগ্রাম অঞ্চলের মুসলমান সমাজে কবি আলাওলের প্রচণ্ড প্রভাব। যে বাড়িতে আলাওলের 'পদ্মাবতী'-র পুঁথিখানি পাওয়া যেত সে বাড়িকে সম্ভ্রান্ত বাড়ি হিসেবে চিহ্নিত করা হত। আর যে ব্যক্তি 'পদ্মাবতী' পুঁথির অর্থ আমজনগণের কাছে বোঝাতে পারতেন, তাকে বলা হত পণ্ডিত। এই অল্প কিছুদিন আগেও জনসমাজে এই ধরনের পণ্ডিতদের খুব কদর ছিল। চট্টগ্রামে কবি বা লেখক মাত্রকেই বলা হত আলাওল। কোন কৃষক যখন কবিতা বা গল্প লিখতে প্রবৃত্ত হত এবং সেটা যখন অন্য দশজন জেনে যেত, সে লেখক বা কবি দশজনের চোখে ঠাট্টা-বিদ্রূপের পাত্র হয়ে উঠত। সকলে অঙ্গুলি নির্দেশ করে বলত, অমুকের ছেলে কিংবা অমুকের নাতি অমুক আলাওল হয়ে যাচ্ছে। আমার কৃতকর্মের গুণে আলাওল টাইটেলটা আমার ভাগ্যেও জুটেছিল, হাজার চেষ্টা করেও ঝেড়ে ফেলা সম্ভব হয়নি। আমার কিশোর বয়সের বন্ধু-বান্ধব এখনো যারা বেঁচে রয়েছে তাদের কেউ কেউ বাজারে আমাকে দেখলেই গলার স্বরটা লম্বা করে চিৎকার করে ডাক দিয়ে থাকে, এই আলাওল এদিকে এ।

গ্রামের আলাওল পরিচয়টা ধারণ করে আমি শহরে এসেছিলাম। রবীন্দ্রনাথ, নজরুল ইসলাম, জসীমউদ্‌দীন-এর বাইরে আধুনিক বাংলা সাহিত্যের কোন লেখকের লেখা পড়ার সুযোগ বড় একটা ঘটেনি। অবশ্য শরৎচন্দ্রের অনেকগুলোর বই আমি পড়ে ফেলেছিলাম। এ ছিল বাংলা সাহিত্য সম্পর্কে আমার জ্ঞান গরিমার পরিধি।

আমি যখন ঢাকা বিশ্ববিদ্যালয়ে বাংলা বিভাগে ভর্তি হলাম, আমার অবস্থা হল বাঁশবনে ডোমকানার মত। বন্ধু-বান্ধবেরা যে সমস্ত কবি-লেখকদের নিয়ে মাতামাতি করছে তাদের একজনকেও আমি চিনিনে। আমার স্কুল-শিক্ষক শিববাবু আমাকে মাইকেল, হেমচন্দ্র, নবীন সেন, কায়কোবাদ এ সমস্ত কবিদের কাব্য পাঠ করতে বাধ্য করেছিলেন। তিনি আধুনিক বাংলা সাহিত্য এমনকি রবীন্দ্রনাথের সাহিত্য সম্পর্কেও কোন রকম উঁচু ধারণা পোষণ করতেন না। আমি ব্যক্তিগত উদ্যোগে নজরুল, রবীন্দ্রনাথ, জসীমউদ্‌দীন, শরৎচন্দ্রের লেখা পাঠ করেছিলাম।

আমরা যে সময় ঢাকা বিশ্ববিদ্যালয়ে ভর্তি হই, সে সময়টাও সাহিত্যের ইতিহাসে বিশেষ গুরুত্বপূর্ণ সময়। তরুণ যারা লেখালেখি করছেন তাদের একদল জীবনানন্দ দাশ সম্পর্কে বিশেষ শ্রদ্ধাভক্তি পোষণ করতেন। অন্যদল যারা বামপন্থী রাজনীতির সঙ্গে সম্পর্কিত ছিলেন অথবা বামপন্থী রাজনীতির প্রতি সহানুভূতিসম্পন্ন ছিলেন, কবিকিশোর সুকান্ত তাদের চিন্তা-ভাবনার অনেকখানি অধিকার করে

নিয়েছিল। আমি সেই গ্রাম থেকেই একটি রাজনৈতিক ঘরানার অনুসারী হিসেবে এসেছিলাম। তাই সুকান্ত আমার প্রিয় কবি হয়ে উঠেছিলেন। কিন্তু একটা ছোটখাট অঘটন ঘটে গেল।

রফিক আজাদ এবং শহীদুর রহমান আমার ক্লাসফ্রেন্ড। রফিক কবিতার প্রতি নিবেদিতপ্রাণ ছিল এবং শহীদ লিখত গল্প। আমাদের সকলের জন্য অত্যন্ত দুর্ভাগ্য এই যে, সে অল্পবয়সে মারা যায়। নানা কারণে মারা যাওয়ার অনেক কাল আগে থেকেই তার লেখালেখি বন্ধ হয়ে যায়। রফিক এবং শহীদেরা একসঙ্গে একটি নতুন সাহিত্যাদর্শ সন্ধান করছিল। তার ফলে জন্ম নিয়েছিল স্বাক্ষর গোষ্ঠী। এই স্বাক্ষর গোষ্ঠীর কবি-লেখকেরা নিজেদের কখনো এ্যাংরি, কখনো হ্যাংরি কিংবা কখনো স্যাড জেনারেশনের লেখক-সাহিত্যিক বলে নিজেদের চিহ্নিত করতে চাইতেন। অল্প কিছুদিন আখতারুজ্জামান ইলিয়াস তাদের সঙ্গে যুক্ত ছিলেন। আমি তাদের সঙ্গে মেশামেশি করলেও তাদের মতবাদ গ্রহণ করতে পারিনি। তারপরেও রফিক এবং শহীদের সঙ্গে একটা ভাল সম্পর্ক আমার ছিল।

রফিক আজাদ একদিন আমাকে একটি ছিপছিপে কবিতার বই পড়তে দেয়। মলাটে নাম দেখলাম 'রূপসী বাংলা'— কবির নাম জীবনানন্দ দাশ। এই 'রূপসী বাংলা' কাব্যগ্রন্থের কবিতাগুলো পাঠ করার পর আমি অনুভব করতে থাকি আমার মধ্যে একটা নীরব বিস্ফোরণ ঘটে যাচ্ছে। নজরুলের 'অগ্নিবীণা' কিংবা রবীন্দ্রনাথের 'গীতাঞ্জলি' পাঠ করে আমি যেরকম অভিভূত হয়েছিলাম 'রূপসী বাংলা' পাঠ করার পর আমার মধ্যে সে বিস্ময়বোধ জন্ম নিচ্ছিল। গুণগতভাবে 'অগ্নিবীণা' এবং 'গীতাঞ্জলি' পাঠ করার বিস্ময়বোধের সঙ্গে তার কিছুটা পার্থক্য রয়েছে। 'অগ্নিবীণা' এবং 'গীতাঞ্জলি' পাঠ করার পর আমার ব্যক্তিসত্তার মধ্যে তাৎক্ষণিক একটা প্রতিক্রিয়া জন্ম নিয়েছিল, কিন্তু 'রূপসী বাংলা' পাঠ করার পর আমার মনে হচ্ছিল একটা বোধ, এটা উপলব্ধি আমার মনে পাষাণের মত নিরেট হয়ে জমছিল।

'রূপসী বাংলা' কাব্যগ্রন্থ পাঠ করার মধ্য দিয়ে আমি জীবনানন্দে অনুপ্রবেশ করি। অদ্যাবধি জীবনানন্দ দাশ পাঠ করা আমার সমাপ্ত হয়নি। প্রতিবার পাঠ করার পর নতুন নতুন উপলব্ধি আমার মানসে জমে ওঠে। তথাপি জীবনানন্দ দাশের মধ্যে একটি প্রবাহমান মর্বিডিটি রয়েছে, সেটা আমি পছন্দ করিনে। তাছাড়া জীবনানন্দ দাশ মূলত অবচেতনের কবি। আমার ধারণা জীবনানন্দ দাশের সমালোচকেরা তার মূল্যায়নের বেলায় এদিকে বিশেষ দৃষ্টি দেননি। এরপর আমি বিনয় মজুমদারের কথা বলব। ১৯৬৮ সালে শরৎকালে এক সন্ধ্যাবেলায় প্রয়াত তরুণ কবি আবুল হাসান বাংলাবাজারের বিউটি বোর্ডিং-এ আমাকে বিনয় মজুমদার রচিত 'ফিরে এসো, চাকা' বইটি পড়তে দেয়। বিউটি বোর্ডিং ছিল শিল্পী-সাহিত্যিকদের জমজমাট আড্ডাস্থান। হৈ চৈ এবং চিৎকারের মধ্যেও আমি যখন বিনয় মজুমদারের কবিতাগুলো পড়তে আরম্ভ করি, আমার মনের ভেতরে অন্যরকম একটা দোলা অনুভব করতে থাকি। এইটা একটা ব্যাপার, অপেক্ষাকৃত স্পষ্ট করে বললে ভেতর থেকে ধাক্কা দেয়ার সঙ্গে

তার তুলনা করা যায়। সাহিত্য শিল্পে যখন কোন লেখক কিংবা কবির লেখায় নতুন উপাদান ভর করে পাঠকের মনে অনিবার্যভাবেই একটা ধাক্কা দিয়ে থাকে। তবে সব পাঠকের নয়। সব পাঠকের মন-মানসিকতা নতুন জিনিসের মর্ম গ্রহণের জন্য প্রস্তুত থাকে না। যা হোক, বিনয় মজুমদারের কথায় আসি। আবুল হাসান আমাকে 'ফিরে এসো, চাকা' বইটি এক সপ্তাহ মত সময় রাখতে দিয়েছিলেন।

আমি আধুনিক কবিতার ঠিক একনিষ্ঠ পাঠক ছিলাম না। অন্য অনেক বিষয়ে পড়াশুনার পাশাপাশি আধুনিক কবিতাও পাঠ করতাম। তাই কবিতার ভালমন্দ চুলচেরা বিশ্লেষণ করে কোন সিদ্ধান্ত আসার মত একরৈখিক মনোভাবও আমার জন্মাতে পারেনি। তারপরেও কমল কুমারের কবিতাগুলো পাঠ করার পর আমার মনে হতে থাকল আমার ভেতরে একটা দাহনক্রিয়া শুরু হয়েছে। এই কবির রচনার শরীরে এমন একধরনের সুপ্ত আগুন রয়েছে যা আমার মনের ভেতর একটা মৃদু প্রীতিপদ অগ্নিকাণ্ডের সৃষ্টি করে দিয়েছে।

আমি বুদ্ধদেব বসুর কবিতা খুব খুঁটিয়ে খুঁটিয়ে পড়েছি। তাঁর কাব্যিক উচ্ছ্বাসের তারিফ করতেও আমার বাধেনি। বিষ্ণু দে'র কবিতার মর্ম গ্রহণ করার জন্য আমি চেষ্টার ত্রুটি করিনি, অন্যরকম নির্মাণ প্রক্রিয়ার জন্য একসময়ে কবি সুধীন্দ্রনাথ দত্তের ভক্ত হয়ে পড়েছিলাম। ত্রিশের প্রধান কবিদের রচনা পাঠ করার পেছনে যে সময় এবং শ্রম আমি ব্যয় করেছি তার শতাংশের এক অংশ কমলকুমারের জন্য করিনি। দীর্ঘদিন পর যখন আমি কবিতা সম্পর্কিত ধ্যান-ধারণা নিয়ে নাড়াচাড়ার চেষ্টা করছি, আমি বুঝতে পারছি কমল কুমার আমার মনে একটি বড় জায়গায় অধিকার করতে বসে আছে। এটা কী করে সম্ভব হল? এই প্রশ্ন আমি নিজেকেই করেছি। নিজেই একটা উত্তর টেনে আনার চেষ্টা করছি। কতিপয় কবি রয়েছেন, যাঁরা কবিতার ধারার ভেতর থেকে জন্মান। তাঁদের সাফল্য অল্প হতে পারে কিংবা বেশি হতে পারে, সেটা বড় কথা নয়। পূর্বাপর কবিতার ধারা পরম্পরার মধ্যেই তাঁদের সাফল্য-ব্যর্থতা বিচার করতে হবে। আর কিছু কিছু কবি আছে চেতনাগত দিক দিয়ে তাঁদের কবি হওয়া প্রক্রিয়াটা সম্পূর্ণ ভিন্ন রকম। এই ধরনের কবিরা কবিতার ধারার মধ্যে নিজেদের নিক্ষেপ করেন। তাঁদের স্বাতন্ত্র্য এবং মৌলিকত্ব এত প্রখর যে সেটাই তাঁদের চেনার নিশানা হিসেবে গণ্য করা যায়। এই রচনাটি দীর্ঘ করার বিশেষ অবকাশ নেই। বিনয় মজুমদার সম্পর্কে আমার মনে যে কথাগুলো জমেছে বলে ফেলতে চাই। বিনয় নানাগুণে গুণান্বিত পুরুষ। তিনি যদি কবিতা না লিখে অন্যান্য বিষয়ের চর্চা করতেন, আমার ধারণা অনায়াসে সিদ্ধি অর্জন করতে পারতেন। তাঁর নানারকম যোগ্যতা এবং পারঙ্গমতা ছিল। তিনি সব বাদ দিয়ে শুধুই কবিতার সঙ্গে লটকে রইলেন। এইটা একটা অবাক ব্যাপার। অথচ বিনয়ের ক্ষেত্রে এটাই সত্য হল। আমাদের মেনে নেয়া ছাড়া উপায় নেই। একজন মানুষ যখন প্রেমে পড়ে সেখানে ভালমন্দ বাছবিচারের প্রশ্নটা গৌণ হয়ে দাঁড়ায়। কবিতার প্রতি তাঁর আত্যন্তিক প্রেম এবং অনুরাগ বিনয় মজুমদারকে অনেকটা মানসিকভাবে

আত্মহননের পথে ধাবিত করে নিয়ে গিয়েছে। অথচ বিনয় যদি পরিপূর্ণভাবে বিকশিত হয়ে উঠতে পারতেন, তাঁর বিচিত্রমুখী প্রতিভার সম্যক বিকাশ যদি ঘটত, তাহলে বাংলা সাহিত্য একজন শ্রেষ্ঠ কবিকে পেত না শুধু, পাশাপাশি একজন মনীষী ব্যক্তিত্বের আবির্ভাবে ধন্য হতে পারত।

যে সমাজের মধ্যে বিনয় মজুমদার বসবাস করে আসছিলেন, সে সমাজের সাংস্কৃতিক ষড়যন্ত্রের স্বীকার বিনয়কে হতে হয়েছিল, এটা আপাত সত্য, কিন্তু পুরো সত্য নয়। বিনয়কে নানা কারণে বারবার ঠাঁই নাড়া হতে হয়েছে, যা তাঁর সাহিত্যচর্চা নয়, জীবনটাই আগাগোড়া পাল্টে দিয়েছে। শুরুতেই যদি বিনয় একটি সংগ্রামী অবস্থান গ্রহণ করতেন, তাঁকে অভিমানী বালকের মত জীবনের বৃহত্তর কর্মক্ষেত্র থেকে পালিয়ে বেড়াতে হত না। হ্যাঁ, বিনয়ের মনে একটা প্রবল অভিমান ছিল এবং এখনো আছে। আর সে অভিমান মধ্যবিত্ত এবং নিম্ন-মধ্যবিত্ত শ্রেণীর মানুষদের একাংশের বিরুদ্ধে। প্রশ্ন হল তিনি কি তাঁদের বাইরে যেতে পেরেছেন? এখন বিনয়কে যাঁরা অনুকম্পাসহকারে স্মরণ করেন, তাঁর কবিতার মূল্যায়ন করতে চেষ্টা করে নিজেদের অপরাধ বোধের গ্লানি থেকে মুক্তি পেতে চান তাঁরাও তো মধ্যবিত্ত-প্রায় নিম্ন-মধ্যবিত্ত শ্রেণীর মানুষদেরই একটা অংশ।

লেখক, বিনয় মজুমদার সংখ্যা
বইমেলা ২০০১

# অচ্যুতবাবুর কথা

আমি জীবনে অচ্যুতবাবুর মত পরিচ্ছন্ন রুচির মানুষ অধিক দেখিনি। এই ভদ্রলোকটিকে আমি কোন অবস্থায় ধৈর্য হারাতে অথবা খেল হতে দেখিনি। তিনি সব ধরনের মানুষের সঙ্গে মিশতেন। নিজের হাতে ব্যবসা-বাণিজ্য পরিচালনা করতেন এবং সংসারের নানাবিধ কর্তব্যকর্ম করে যেতেন।

অচ্যুতবাবুর ব্যবহারিক পরিচয়ের বাইরে আরেকটি পরিচয় ছিল। সে বিষয়ে কিছু বলার উদ্দেশ্যে আমার এই রচনা। তিনি ছিলেন অক্লান্ত জ্ঞানসাধক। নতুন প্রকাশিত কোন বই হাতে নিলে তাঁর চোখে মুখে একটা আনন্দের ঝিলিক খেলে যেত। আমি খুব কাছ থেকে এই জিনিসটি দেখেছি। আরও দেখেছি পড়তে গিয়ে কোন আকর্ষণীয় অংশের প্রতি দৃষ্টি পড়লে তাঁর চোখজোড়া স্থির হয়ে যেত। একটা মানসিক চাঞ্চল্য তাঁর সারা শরীরে ছড়িয়ে পড়ত। তিনি শোয়া অবস্থায় থাকলে উঠে বসতেন এবং বসা থাকলে একটু পায়চারী করতেন। আমার এখনো মনে পেতে পারেন— এ ব্যাপারে টেলিফোনে অন্য এক ভদ্রলোকের সঙ্গে আলাপ করছিলেন। তখন ছিল স্কুল সীজন। বই-পত্র ছাপানোর ধুম পড়ে গেছে। আর অচ্যুতবাবু ছিলেন পুস্তক ব্যবসায়ী। দিনরাত অবিরাম কাজ চলছিল। বলতে গেলে তাঁর কোন ফুরসত ছিল না। আমি জিজ্ঞাসা করেছিলাম, 'অচ্যুতদা আপনি অধীর হয়ে বই-এর খোঁজখবর নিচ্ছেন, কিন্তু পড়বেন কখন?' তিনি স্মিত হেসে জবাব দিয়েছিলেন, কাজ তো আছেই, যতদিন বেঁচে আছি কাজ তো থাকবেই। এরই মধ্যে এক ফাঁকে পড়ে নেব।

এই-ই হল অচ্যুতবাবু, যতই কাজ থাকুক প্রতিদিন কিছু না কিছু পড়বেন। ইতিহাস, ভাষাতত্ত্ব, নৃতত্ত্ব, সাহিত্য, সমাজবিজ্ঞান এই এতগুলো বিষয়ে তিনি বিশেষজ্ঞের মত কথা বলতে পারে। সাহিত্যিক, শিল্পী, ঐতিহাসিক এবং বিজ্ঞানীদের সঙ্গে তাঁর ঘনিষ্ঠ সম্পর্ক ছিল। কলকাতা শহরে অনেক খ্যাতিমান ব্যক্তিকে তাঁর নয় নম্বর এ্যান্টনী বাগানের বাড়িতে আমি আসতে দেখেছি। এই সকল বিখ্যাত ব্যক্তির সঙ্গে তিনি ঘন্টার পর ঘন্টা আলাপ করে যেতেন। কিন্তু ফাঁকে ফাঁকে ব্যবসার খুঁটিনাটিও তদারক করতেন। তাঁর চরিত্রের এই দিকটি আমার কাছে খুবই আকর্ষণীয় মনে হয়েছিল।

তিনি জ্ঞানী ছিলেন। অনেক বিষয়ে প্রায় বিশেষজ্ঞই ছিলেন। অথচ তাঁকে সে ব্যাপারে কোন অভিমান প্রকাশ করতে কখনো দেখা যায়নি। সকলের সঙ্গে সমান ব্যবহার করতেন এবং সকলকে সমান উদারতায় টেনে নিতেন। একবার যে কেউ তাঁর সংস্পর্শে এসেছে আমার বিশ্বাস, তাঁকে ভুলে যাওয়া অসম্ভব। বিশেষ করে ফুলের মত সুন্দর হাসিটি। এমন হাসি হাসতে পারে কয়জন? বিদ্যা, বিনয় এবং ঔদার্য এই তিনটি জিনিসই তাঁর চরিত্রে সমানভাবে মিল খেয়েছিল।

প্রকৃত প্রস্তাবে অচ্যুতবাবুর গোটা জীবনটাই একটা শিল্পকর্মের মত ছিল। দীঘলদেহী, গৌরবরণ এই সুদর্শন মানুষটি সবদিক দিয়েই ছিলেন সুন্দর। কোন রকমের মালিন্য কিংবা কুশ্রিতা তাঁকে স্পর্শই করতে পারত না।

অচ্যুতবাবুর স্বভাবের মধ্যে সৌন্দর্য এবং সারল্যের এমন একটা সম্মিলন ঘটেছিল যে অত্যন্ত উদ্ধত প্রকৃতির মানুষও তাঁর কাছাকাছি এলে সংযত হয়ে যেত। অচ্যুতবাবু দেখতে খুবই সুন্দর ছিলেন। নিরন্তর জ্ঞানসাধনা তাঁকে আরও সুন্দর করে তুলেছিল। একবার দেখা করলে আবার দেখা করার ইচ্ছা জন্মাত। একবার কথা বললে আরেকবার কথা বলার পিপাসা জাগ্রত হত।

'মানুষ অমৃতের সন্তান' একথা অচ্যুতবাবুকে দেখলে ছাঁত করে মনে পড়ে যেত। তাঁর জিহ্বা দিয়ে কথাবার্তার আকারে অমৃতধারাই প্রবাহিত হত। বাইরের পৃথিবীর অনেক কিছুর সঙ্গে তাঁর সম্পর্ক ছিল। সবটা তিনি করতেন একান্ত অনাসক্তভাবে। অত্যন্ত ছোট কাজটি করতেও তিনি কখনো কুণ্ঠা বা সঙ্কোচ বোধ করতেন না। তাঁর কাজ করার ধরনের মধ্যে একটা অন্তর্নিহিত শৃঙ্খলাবোধ ছিল। সব কাজ যেন আপনা থেকেই হয়ে উঠছে। কোনও দ্বিধা-দ্বন্দ্ব তাড়াহুড়ো নেই। কোন কিছুর প্রতি আসক্তিহীনতার কারণেই সমস্ত কাজকর্ম অমন নিখুঁতভাবে করে যেতে পারতেন, অচ্যুতবাবুর জীবনযাপন প্রণালী দেখে তা মনে হয়েছে। একজন লোকের সর্বদিক দিয়ে সুন্দর হয়ে ওঠার জন্য কবি, লেখক, শিল্পী হওয়ার প্রয়োজন নেই। নিজের ভেতরে জ্ঞান চর্চ্চার আরেকটি জগত সৃষ্টি করে নিতে পারলে সেই জগতের সূক্ষ্ম এবং অপ্রতিরোধ্য প্রভাবে জীবন সুন্দর হয়ে উঠতে পারে।

আজ অচ্যুতবাবু বেঁচে নেই। তাঁর জ্ঞান সাধক মূর্তিটি আমার কাছে বড় বেশি স্পষ্ট হয়ে ধরা পড়ছে। মৃত্যুর দশ-পনের দিন পূর্বে আমি এ্যান্টনী বাগানের বাড়িতে তাঁর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। সেটিই শেষ দেখা। দু'দিন থেকেই মানুষজনকে চিনতে পারছিলেন না। আমি যখন গেলাম তিনি আমাকে চিনতে পারলেন এবং নাম উচ্চারণ করলেন। তারপর সে চূড়ান্ত অসুস্থ অবস্থাতেই কথাবার্তা শুরু করে দিলেন। শারীরিক কষ্টের কথা কিছু বললেন না। স্ত্রী-পুত্র, ব্যবসা-বাণিজ্যের প্রসঙ্গ উত্থাপন করলেন না। শুধু বললেন যে-সমস্ত বিষয়ে তিনি জ্ঞান অর্জন করবেন বলে ঠিক করেছিরেন, সে সমস্ত বিষয়ে বিশদ জ্ঞানলাভ করতে হলে আরেকবার জন্মাতে হবে। আরেকবার কি জন্মাব? তাঁর দু'চোখের কোণে দু'বিন্দু অশ্রু দেখা দিয়েছিল।

অচ্যুতবাবুর তুলনারহিত সংযমের কথা বোধহয় লেখার শুরুতে উল্লেখ করেছি। তিনি চোখ মুছে নিয়ে একজন মৃত্যুপথযাত্রী মানুষ যতটা স্বাভাবিক হতে পারে সেভাবে কথাবার্তা বলতে থাকলেন। আমাকে জানালেন, তাঁর এনসাইক্লোপেডিয়া ব্রিটানিকাটি পুরো একটা নতুন এডিশনের সেট সংগ্রহ করার খুবই ইচ্ছা ছিল। এবারে বোধহয় তা আর ঘটে উঠল না।

তার পরের দিন তো আমি কলকাতা থেকে ঢাকা চলে এলাম। তিন কি চার দিন পরে শুনলাম অচ্যুতবাবু আর বেঁচে নেই। এই মানুষটির কাছে এত ঋণে ঋণী যা শোধ করার চিন্তা করলেও মনে হয় পাপ করব। শুধু স্মরণ করে যাব।*

* 'অচ্যুতানন্দ সাহা স্মারক গ্রন্থে' এ লেখাটি ছাপা হয়েছিল। অচ্যুতানন্দ সাহা স্মৃতি রক্ষা কমিটি পুথিপত্র (কলিকাতা) প্রাইভেট লিমিটেড, ৯ এ্যান্টনি বাগান লেন, কলিকাতা-৭০০০০৯ থেকে বইটি প্রকাশিত হয়েছিল।—নূ. আ.

# প্রস্তাবনা : সম্প্রীতি সুর

বাংলা গানের এই সংকলনটির নামকরণ করেছি 'সম্প্রীতি-সুর'। তার একটা হেতু আছে। সঙ্গীত সর্বাত্মকসাধিকা সাধনা। অর্থাৎ সঙ্গীতের মধ্য দিয়ে সমস্ত কিছুর সাধনা করা সম্ভব। ধর্ম, অর্থ, কাম, মোক্ষ সবকিছুই সঙ্গীতের দ্বারা লভ্য। এরকম অত্যুচ্চ লক্ষ্য সামনে রেখে বর্তমান অতি ব্যস্ত সময়ে সঙ্গীতসাধনা করা সম্ভব কিনা তা নিয়ে বিতর্ক চলতে পারে। কিন্তু একথা অস্বীকার করার উপায় নেই, সঙ্গীত যে-কোন সংস্কৃতির প্রাণবহ্নিস্বরূপ। বাঙালি সংস্কৃতির সবচাইতে উজ্জ্বল মধুর অংশ তার সঙ্গীত।

বাংলা-জার্মান সম্প্রীতির মুখ্য উদ্দেশ্য এদেশের মানুষের সর্বমুখী উন্নয়নপ্রবাহে আরো একটু তেজ, আরো একটু গতি সঞ্চার করা। উন্নয়ন বলতে আমরা সমাজের বস্তুসম্পদের পাশাপাশি প্রাণসম্পদের উন্নয়নও বুঝিয়ে থাকি। মানুষ শুধু রুটি খেয়ে বাঁচে না, তার আরো কিছু প্রয়োজন। এই আরো কিছু হল তার সংস্কৃতি। পাখি যেমন আকাশে ওড়ে, মাছ যেমন জলে বাস করে, ফুল যেমন গাছে ফোটে, তেমনি মানুষও তার সাংস্কৃতিক পরিমণ্ডলের মধ্যে বসবাস করে। সংস্কৃতির একেবারে অন্তরাল থেকে তার প্রাণের ইশারাটুকু উস্‌কে না দিয়ে বাইরের দিক দিয়ে মানুষকে যতই বস্তুসম্পদে সমৃদ্ধ করার চেষ্টা করা হোক না কেন, আখেরে তাতে বিশেষ ফল হয় না। আমরা বিশ্বাস করি, মানুষকে ধনবান হতে হবে, কিন্তু তার চাইতেও বেশি বিশ্বাস করি মানুষকে প্রাণবান হতে হবে। সংস্কৃতির নিবিড় গভীর কর্ষণ ছাড়া প্রাণবান হওয়া অসম্ভব। প্রাণ যদি না জাগে, যদি চিত্তের উর্ধ্বমুখী স্ফুরণ না ঘটে, তাহলে জন্তু-মানুষে, মানুষ-মানুষে উত্তরণ ঘটা অসম্ভব। সংস্কৃতি একটা স্বচ্ছ প্রোজ্জ্বল দর্পণস্বরূপ, যার বুকে জাতির চিন্তা-ভাবনা আশা-আকাঙ্ক্ষা সবকিছু প্রতিফলিত হয়। সংস্কৃতির উন্নয়ন সাধিত হলে মানুষের সর্বমুখী কল্যাণের পথ নির্বিঘ্ন এবং নিষ্কণ্টক হয়। আমরা উন্নয়ন কর্মকাণ্ডের সঙ্গে সম্পৃক্ত বটে, কিন্তু সংস্কৃতিকে সবসময় অগ্রাধিকার দিয়ে থাকি। সংস্কৃতির প্রতি আত্যন্তিক গুরুত্ব প্রদান করি বলেই গান আমাদের কাছে একটা বিশেষ আদরের বস্তু। আমাদের পূর্বপুরুষেরা বংশানুক্রমে যে সঙ্গীতভাণ্ডার সৃষ্টি করে গেছেন তা আমাদের পরম গর্বের বিষয়। বাংলা গান রচয়িতারা যে বিশাল চিত্তসম্পদের ভাণ্ডার রেখে গেছেন, আকাশের নক্ষত্রের মত তার পরিমাণ অজস্র এবং নক্ষত্রের কম্পমান তালের মতই উজ্জ্বল। আমাদের পূর্বপুরুষেরা যে গরীয়ান সঙ্গীতের

ঐতিহ্য সৃষ্টি করে গেছেন তা আমাদের জাতির জন্যে অমৃতভাণ্ডারস্বরূপ। আমাদের সংস্কৃতিকে যদি বৃক্ষ কল্পনা করা হয়, তার উজ্জ্বল, সুন্দর পুষ্পগুলো হল তার গান। বাঙালি কবির প্রথম ছন্দোবন্ধ উচ্চারণ হল চর্যাগীতি।

বাঙালি কবিদের চিত্তলোক থেকে পিঠেপিঠি ভাইবোনের মত গান এবং কবিতা দুই-ই জন্ম নিয়েছে। বাংলার প্রায় সমস্ত নামকরা কবি সেই আদি যুগ থেকে আধুনিক যুগের সূচনাকাল পর্যন্ত কবিতার পাশাপাশি গান রচনা করেছেন। এটা শুধু বড় কবিদের বেলায় নয়, চারণ কবি, বাউল, সুফি-সাধক, কালীভক্ত, খ্রিস্টপ্রেমিক সকলের বেলায়ই কমবেশি প্রযোজ্য। গান বাঙালি জনগণের যেমন প্রার্থনার ভাষা, বিদ্রোহের অহঙ্কার, তেমনি সংগ্রামের প্রেরণা ও ভালবাসার উচ্চারণ। দৈনন্দিন জীবনযাত্রার হাজার রকম বৈচিত্র্যের প্রকাশ এই গানের মধ্যেই ঘটেছে। মোটা দাগের শ্রেণীকরণ করে বাংলা গানের ঐশ্বর্য ও বৈচিত্র্যের পরিচয় ফুটিয়ে তোলা আমরা মনে করি সম্ভব নয়। এই অনতিবৃহৎ সংকলনটিতে নমুনাস্বরূপ প্রধান প্রধান গীতিকারদের কিছু কিছু গান স্থান পেয়েছে। লালন, হাসন রাজা, রজনীকান্ত, অতুলপ্রসাদ, দ্বিজেন্দ্রলাল, রবীন্দ্রনাথ, নজরুল, জসীমউদ্দীন— এসকল মহাজন রচিত গান সংকলনটির মুখ্য অংশ জুড়ে রয়েছে। কিন্তু পাশাপাশি অপেক্ষাকৃত স্বল্পপরিচিত অনেক লোককবি, গ্রাম্য সাধক, প্রায়বিস্মৃত গীতিকার, যাঁদের নাম সচরাচর শোনা যায় না, তাঁদের রচিত গানও গ্রন্থভুক্ত করার একটা আন্তরিক চেষ্টা করা হয়েছে। কবিয়াল রমেশ শীল, মরমী সাধক জালালউদ্দীন, রাধারমণ, মনোমোহন দত্ত, বিজয় সরকার প্রমুখ গীতিকারের গানও এ গ্রন্থে স্থান পেয়েছে।

সঙ্গীত শুধু অতীতের ব্যাপার নয়। আমাদের সংস্কৃতিতে জীবন্ত। তার প্রমাণ প্রায় প্রতিবছরই নতুন নতুন গান লেখা হচ্ছে। সেগুলো আমাদের জনচিত্তে আসনও লাভ করছে। তাছাড়া আমাদের জাতীয় জীবনের নানা ঘটনার অভিঘাতে যেসব গান লেখা হয়েছে, সেগুলোও প্রাণসম্পদের বলে দীর্ঘ পরমায়ু লাভ করবে, এরকম আশা করা অবান্তর নয়। এই ধরনের কিছু গান এ গ্রন্থে জায়গা করে নিয়েছে। লোকগীতি ও সাম্প্রতিক কিছু গান ছাড়া অন্যান্য গানগুলো নির্বাচনের বেলায়—

(ক) প্রার্থনা
(খ) প্রকৃতি
(গ) সামাজিক সম্প্রীতি
(ঘ) ঐতিহ্য বন্দনা
(ঙ) দেশাত্মবোধ

এই সকল বিষয়ে অধিক দেয়া হয়েছে। সে-কারণে আমরা বিশিষ্ট কবি ও গীতিকারদের অনেক বিখ্যাত গানও এ সংকলনে অন্তর্ভুক্ত করতে পারিনি।

যেহেতু '৭১ সালের বাংলাদেশের মুক্তিযুদ্ধ বাঙালির হাজার বছরের ইতিহাসে সবচাইতে বড় দিকনির্দেশকারী ঘটনা, সেজন্যে মুক্তিযুদ্ধ বিষয়ক গানগুলো

সংকলনের অন্তর্ভুক্ত করার বেলায় একটুখানি পক্ষপাত দেখানো হয়েছে এবং বোধকরি সেটা যুক্তিসঙ্গত।

খুব স্বল্প সময়ের মধ্যে গান নির্বাচনের কাজটি সারতে হয়েছে। নির্বাচন প্রক্রিয়াটি সর্বাংশে ত্রুটিমুক্ত এমন কথাও আমরা বলতে পারব না। একটা কথা অকপটে জানিয়ে রাখা প্রয়োজন, আমাদের প্রতিষ্ঠানের যে সকল ছাত্রছাত্রী গান গেয়ে থাকে, তাদের ঝোঁক এবং পছন্দের কথাটিও আমাদের মনে রাখতে হয়েছে। আরও একটু সময় যদি পাওয়া যেত, যদি আরও বিশারদ ব্যক্তিদের পরামর্শ নেয়া সম্ভব হত, এই গীতিসংকলনটি আরও সমৃদ্ধ হতে পারত তাতে সন্দেহ নেই। কিন্তু যা হয়নি তার জন্যে আক্ষেপ করে লাভ নেই। বাংলা-জার্মান সম্প্রীতির উপদেষ্টা ফ্যাদার ক্লাউস বুয়েলের ক্রমাগত তাগাদা এবং অনুরাগের কারণেই এই গ্রন্থটি প্রকাশিত হতে পারল।

দেশের প্রখ্যাত সঙ্গীতশিল্পী আপেল মাহমুদ ও বিশিষ্ট সামাজিক ব্যক্তিত্ব কামাল লোহানী মুক্তিযুদ্ধের গান এবং লোকগীতিশিল্পী কিরণচন্দ্র রায় লোকগীতি সংগ্রহের ব্যাপারে যে আন্তরিক সহযোগিতা করেছেন, তার জন্যে আমরা তাঁদের কাছে কৃতজ্ঞ। এখানে একটি বিশেষ কথা বলতে চাই, এই সংকলনের সঙ্গীত সংগ্রহ করতে গিয়ে অনেক প্রতিকূলতার সম্মুখীন হতে হয়েছে, বিশেষত অনেক গানের রচয়িতার নাম হাজার চেষ্টা করেও সংগ্রহ করা সম্ভব হয়নি বলে ইচ্ছে থাকা সত্ত্বেও তাঁদের নাম প্রকাশ করতে পারিনি। এ জন্যে আমরা আন্তরিকভাবে দুঃখিত ও ক্ষমাপ্রার্থী। ভবিষ্যতে কেউ যদি এ ব্যাপারে আমাদের ভুলত্রুটিগুলো সংশোধন এবং বিভিন্ন গীতিকারের নাম সংগ্রহে সহযোগিতা করেন, আমরা তাঁদের কাছে কৃতজ্ঞ থাকব এবং অবশ্যই পরবর্তী সংস্করণে ভুল সংশোধন ও উল্লেখিত সকল রচয়িতা ও গীতিকারদের নাম লিপিবদ্ধ করব।

পরিশেষে যাদের জন্যে এই সংকলন, সেই পাঠক ও সঙ্গীতানুরাগীরা যদি এর দ্বারা বিন্দুমাত্র উপকৃত হন, তাহলে আমাদের শ্রম সার্থক হয়েছে বলে মনে করব।*

---

* এই লেখাটি 'সম্প্রীতি সুর' নামে একটি বইয়ের ভূমিকা আকারে লিখিত হয়েছিল। বইটি একটি গানের সংকলন। আহমদ ছফা সম্পাদনা উপদেষ্টা হিসাবে দায়িত্ব পালন করেছিলেন। ১৯৯৪ সালে বাংলা-জার্মান সম্প্রীতি নামের একটি বেসরকারি সংস্থা বইটি প্রকাশ করেছিল। সংস্থাটির সাধারণ সম্পাদক ছিলেন আহমদ ছফা।—নূ. আ.

## প্রাক-কথন : আহমদ ছফার কবিতা গান ইত্যাদি

কবিতা দিয়ে আমার লেখালেখির শুরু। তবু বলব, লেখার কাজে এ পর্যন্ত যে সময় আমার গেছে তার এক ক্ষুদ্র ভগ্নাংশ মাত্র কবিতার পেছনে ব্যয় করা সম্ভব হয়েছে। অন্যবিধ কাজ যখন প্রত্যাখ্যান করে নিজের কাছে নিজেকে করুণার পাত্রে রূপান্তরিত করেছে, সেই সময়ে বেঁচে থাকার কিঞ্চি স্বাদ গ্রহণ করার তাগিদে আমাকে কবিতার কাছে আসতে হয়েছিল। লোকে আমাকে কবি মনে করে কিনা জানিনে, করলে ভাল, না করলেও কিছু আসে যায় আসে না। তবু আমি ঘোষণা করতে একটুও ইতস্তত বোধ করব না। কবি ও কবিতার বিষয়ে আমার নির্দিষ্ট কিছু মতামত রয়েছে। যদি আগাগোড়া নিষ্টাবান থাকতে পারতাম, হয়ত কিছুটা সিদ্ধির দাবি আমিও করতে পারতাম। অন্যবিধ কাজকর্মে আমাকে ব্যস্ত থাকতে হয়েছে। সেটি যখন ঘটেনি আফসোস করে লাভ কি! জীবনের কোনও কাজ তো একবারে তুচ্ছ নয়।

আমি পত্রপত্রিকায় খুব বেশি লেখা প্রকাশ করিনি। আমার বয়স পঞ্চাশ হতে চলেছে। এ পর্যন্ত তিনটি কবিতাগ্রন্থ একটি ছড়ার এবং একটি অনুবাদ কাব্য প্রকাশিত হয়েছে। আমি গ্যোতের 'ফাউস্টের' কথাই বলছি। কবিতার বই তিনটি উনিশ শ' পঁচাত্তর থেকে সাতাত্তুর সালের মধ্যে প্রকাশিত হয়েছিল। প্রতিটি কাব্য গ্রন্থের আয়তন এত ক্ষুদ্র ছিল, তিনিটিকে একই মলাটের মধ্যে ধারণ করে প্রকাশ করলে একটুও অস্বাভাবিক দেখাত না। 'জল্লাদ সময়' উনিশ শ' পঁচাত্তর সালে ৯ বাংলাবাজার, প্রকাশ ভবন থেকে বেরিয়েছিল। ঠিক তিন মাস পরে 'দুঃখের দিনের দোহা' বইটি বাংলাবাজারের বর্ণমিছিল প্রকাশন থেকে বেরিয়েছিল। তারপরে উনিশ শ' সাতাত্তুর সালে 'একটি প্রবীণ বটের কাছে প্রার্থনা' লেখাটি ৩৮ বাংলাবাজার বুক সোসাইটি থেকে বেরিয়েছিল। শুধুমাত্র একটি কবিতা দিয়ে একটি বই প্রকাশ করা সঙ্গত হয়েছে কিনা বলতে পারব না, তবু অপকর্মটি আমি করেছিলাম। প্রথম বইটি কবি সিকানদার আবু জাফর এবং কবি আল মাহমুদকে উৎসর্গ করেছিলাম। কবি হিসেবে আল মাহমুদ সফল এবং সার্থক। কিন্তু সেই সময়ে তিনি দরবেশ হয়ে উঠেননি, বিপ্লবী ছিলেন। দ্বিতীয় বইটি করেছিলাম— 'তোমাকে'— মানে একজন মহিলাকে। তখন যখন তাঁর নাম বলতে পারিনি। সুতরাং এখনো বলার প্রশ্ন ওঠে না। তৃতীয় বইটি আমি মিসেস হুসনে আরা হককে উৎসর্গ করেছিলাম। এই

নামগুলো উল্লেখ করার প্রয়োজন একারণে বোধ করছি যে, ওই লেখাগুলোর কখনো আবার দ্বিতীয় মুদ্রণ হবে, আমার তেমন মনে হয় না। যাঁদের নামে বইগুলো উৎসর্গ করেছিলাম, আমি মনে করি তার একটা প্রমাণ থাকা উচিত। তিনটি গ্রন্থে প্রকাশিত কবিতায় অধিকাংশই এই সংকলনের অন্তর্ভুক্ত হয়েছে। রচনার কালানুক্রম অনুসরণ করে বর্তমান সংকলনে কবিতাগুলো সাজানো হয়নি। যাঁরা গ্রন্থগুলো প্রকাশ করেছিলেন সকলকে কৃতজ্ঞতা জানাই। আমাকে অত্যন্ত দুঃখের সাথে বলতে হচ্ছে 'একটি প্রবীণ বটের কাছে প্রার্থনা' গ্রন্থটির প্রকাশক মোস্তফা কামালও আর বেঁচে নেই।

'গো-হাকিম' গ্রন্থটিকে ছড়াকাব্য বলতে পারলে আমি খুশি হতাম। একটা ছড়া দিয়েই একটা বই করা হয়েছে। বাংলা ১৩৮৩ সালে ৩৪ বাংলাবাজার, কালিকলম প্রকাশনী থেকে এম. এ. আলিম লেখাটি ছেপেছিলেন। তিনিও আজ বেঁচে নেই। ওই বইটি যেসব বাচ্চাদের উৎসর্গ করেছিলাম, তারা আজ কেউ বাচ্চা নেই। সকলেই বড় হয়েছে। মাঝে মধ্যে দেখলে আমি চমকে যাই। বাচ্চা বয়সে যে নাম ব্যবহার করত, এখনো সে নামে ডাকলে তারা সাড়া দেবে কিনা জানিনে। অনেকের পোশাকী নামও আমার জানা নেই। ড. মুজফফর আহমদ এবং বেগম রওশন জাহানের কন্যা মুনা, অধ্যাপক আবুল কাসেম ফজলুল হকের পুত্র-কন্যা দীপু, শুচি, অধ্যাপক নরেনের কন্যা শাসা, প্রয়াত কবি হুমায়ন কবিরের পুত্র-কন্যা ভিতিয়া, সোনিয়া, ভানিয়া (এ নামগুলো আমার দেয়া, ভাল নাম জানিনে) এবং আমার বন্ধু হাবিবুল্লাহর পুত্র মিঠুর নামে উৎসর্গ করা হয়েছিল। মিঠু নামটি মনে আসার সঙ্গে মনটা বেদনায় ভরে গেল। এই শিশুটি আমার খুব ন্যাওটা ছিল। সে সমস্ত ছড়াটা মুখস্থ বলতে পারত। এই শিশুটি বেঁচে থাকলে আজ যুবক হত। ফুলের মত সুন্দর ফুটফুটে শিশুটি আমার মনে চিরদিনের জন্য ফুটে রয়েছে।

পরিশেষে আমার গানগুলো সম্বন্ধে কিছু কথা আমি বলব। বাংলা কবিতা এবং বাংলা গানের সম্পর্ক খুব প্রাচীন। অনেক প্রধান অপ্রধান কবি কবিতার পাশাপাশি গান রচনা করেছেন, সুর দিয়েছেন। রবীন্দ্র-নজরুলোত্তর বাংলা সাহিত্যের প্রধান কবিদের কেউ গান রচনা করেছেন এবং সুরের প্রতি আগ্রহ দেখিয়েছেন, এ সংবাদ আমার জানা নেই। এই মন্তব্যের জন্য কেউ যেন মনে না করেন, দ্বিজেন্দ্রলাল, কান্তকবি এবং অতুল প্রসাদের নাম আমার স্মরণে নেই। বাংলা কাব্যের সঙ্গে সঙ্গীতের বিচ্ছেদ হওয়ায় আমি মনে করি বড় রকমের একটা ক্ষতি হয়ে গেছে। আমার যে গানগুলো এই সংকলনে স্থান পেল, তার কোন কোনটা টেলিভিশন, বেতারে গীত হয়েছে। ক্যাসেটে ধারণ করা হয়েছে এবং ব্যাপক জনপ্রিয়তাও লাভ করেছে। কোন কোন পত্রিকা অনেকগুলো গান গীতি কবিতা হিসেবে ছেপেছে। গানগুলো কবিতা এবং কবিতাগুলো গীত হওয়ার যোগ্য হয়েছে কিনা বিচারের ভার আমার ওপর নয়।

এই কবিতা, গান, ছড়া, অনুবাদের সংকলনটা এইভাবে প্রকাশিত হওয়ারই কথা ছিল না। কেন যে জেমিনি প্রিন্টার্সের তরুণ বন্ধু আবুল বাশার হঠাৎ করে ব্যয়সাধ্য গ্রন্থটি প্রকাশ করতে এগিয়ে এলেন, তা আমার কাছেও খানিকটা বিস্ময়ের ব্যাপার। আমার ছাত্র এবং সহকর্মী মো. আবেদুর রহমান, এমদাদুল হক, সুশীল চন্দ্র সিং, হেলাল উদ্দিন, তপন আলী, এবং ইদ্রিস আলীর সহায়তা ছাড়া এ বই এত তাড়াতাড়ি প্রকাশ পেত না। শিল্পী অশোক কর্মকার একটি সুন্দর প্রচ্ছদ এঁকে দিয়ে আমাকে ধন্য করেছেন। সকলের প্রতি আমার কৃতজ্ঞতার অন্ত নেই।*

আহমদ ছফা
১৬/এ ময়মনসিংহ রোড, ঢাকা-১১০০
২১ ফেব্রুয়ারি, ১৯৯৩

* এই লেখাটি 'আহমদ ছফার গান কবিতা ইত্যাদি' বইয়ের ভূমিকা। ১৯৯৩ সালে বইটি জেমিনি প্রিন্টার্স প্রকাশ করেছিল। এই প্রকাশনায় এটাই একমাত্র বই, পরে আর কোন বই প্রকাশ করেনি।—নূ. আ.

## ভূমিকা : আহমদ ছফার কবিতা

কবিতা দিয়েই আমার লেখালেখির শুরু। কিন্তু অনবচ্ছিন্নভাবে কবিতা লেখার অভ্যাসটি আমার দীর্ঘদিন ধরে রাখা সম্ভব হয়নি। কৈফিয়তস্বরূপ আমি একটা কথাই বলতে পারি, জীবনের দায় কবিতার দায়ের চাইতে অনেক বেশি নিষ্ঠুর। শুধু কবিতা নয়, যে সমস্ত রচনাকে সাহিত্য পদবাচ্য লেখা হিসেবে অনায়াসে চিহ্নিত করা সম্ভব, তার বাইরেও অনেক ধরনের লেখা আমার কলম থেকে জন্ম নিয়েছে। কখনো সামাজিক দায়িত্ববোধের তাগিদ, কখনো একটি নতুন বিষয়ের প্রতি অধিকার প্রসারিত করার প্রয়াস কিংবা কখনো ভেতরের তাপ চাপের কারণে নতুন নতুন বিষয়ের ওপর আমাকে মনোনিবেশ করতে হয়েছে।

জীবনের এই পর্যায়ে এসে আমি যখন নিজেকে প্রশ্ন করি– আমি কী কবি? আমি কী উপন্যাস লেখক, প্রবন্ধকার, ছোটগল্প লেখক অথবা অনুবাদক কিংবা শিশু সাহিত্যিক? আমার পক্ষে কোন কিছুই হয়ে ওঠা সম্ভব হয়নি। একটা গভীর অতৃপ্তিবোধ এবং দহনবেদনা আমাকে তাড়িয়ে বেড়ায়।

তারপরেও আমার কবিতা সম্পর্কে কিছু কথা অবশ্যই আমাকে বলতে হবে। কবিতা ভয়ঙ্কর জিনিস। প্রাণে কবিতার বীজ প্রবিষ্ট হলে অবশ্যই কবিতা লিখতে হয়। তথাপি সার্বক্ষণিকভাবে কবিতা লিখে যাওয়া আমার পক্ষে সম্ভব হয়নি। আমার জীবনে এমন অনেক সময় এসেছে অন্যবিধ রচনার মাধ্যমে মনের তৎকালীন অনুভবটি প্রকাশ করা যখন অসম্ভব মনে হয়েছে তখনই কবিতা লিখেছি। কবি হিসেবে পরিচিত হওয়ার আকাঙ্ক্ষার চাইতে তাৎক্ষণিক মনের ভাব লাঘব করার প্রয়োজনেই আমাকে কবিতা লিখতে হয়েছে। নানারকমে লিখিত কবিতাগুলি দিয়ে উনিশ শ' চুয়াত্তর সাল থেকে শুরু করে এ পর্যন্ত আমার চারটি ছিপছিপে কবিতার সংকলন প্রকাশিত হয়েছে। তাছাড়াও একটি ছড়ার বই বেরিয়েছিল। এই বছর আবার সেই ছড়ার বইটির নতুন একটি সংস্করণ প্রকাশিত হয়েছে।

সাহিত্যের সবগুলো মাধ্যমের মধ্যে একমাত্র কবিতাই হল সবচাইতে স্পর্শকাতর। কে প্রকৃত কবি, কে কবি নয়, কার কবিতা যথার্থ অর্থে কবিতা, কে ভনিতা লিখেই জীবন অপচয় করে, এ নিয়ে কবিদের মধ্যেই বিতর্কের অন্ত নেই। যেহেতু আমার আত্মপ্রকাশের অন্যবিধ মাধ্যম ছিল তাই বুক ঠুকে নিজেকে কবি হিসেবে জাহির করার দুরাকাঙ্ক্ষা আমার হয়নি। তবু কোন ব্যক্তি যখন আমাকে কবি শনাক্ত করতে চেষ্টা করেছেন, সেটাকে আমি নেহায়েত সৌজন্যের প্রকাশ বলে ধরে নিয়েছি। কবি

হিসেবে পরিচয় অপরিচয়ের ব্যাপারটি কখনো আমার চিত্তদাহের কারণ হয়ে দাঁড়ায়নি। বরঞ্চ উল্টো আমি মনকে ওই বলে শান্ত করতে চেষ্টা করেছি, তোমাকে সবকিছু হয়ে উঠতে হবে কেন?

গত বছর, মানে— উনিশ শ' নিরানব্বই সালটি ছিল আমার জন্য অত্যন্ত গুরুত্বপূর্ণ। ওই সালটিতে দেশের সর্বত্র বিদ্রোহী কবি কাজী নজরুল ইসলামের জন্ম শতবর্ষ উদযাপনের উদ্যোগের আয়োজন চলছিল। এই বছরের মাঝামাঝি সালটি ছিল আমার জন্য নতুনভাবে জেগে ওঠার, কবি হিসেবে নতুনভাবে জেগে ওঠার সময়। আমি অনুভব করেছিলাম আমাদের দেশের কবিদের কাব্যচর্চার মধ্যে ভাবের ঘরে চুরির ব্যাপারটি অহরহ ঘটে চলছে। আমার বিশ্বাস শুক্রহীনতার মর্মান্তিক ঘটনার মত কবিরাও এই বিষয়টি বিশদভাবে অবগত আছেন। নেহায়েত সামাজিক সম্মানহানির ভয়ে কেউ কারো থলের বিড়াল বের করে দেখাতে সাহসী হতে পারেন না। আমার আরো মনে হয়েছিল— নানা দলের নানা মতের কবিরা আপোষে একটা সৃষ্টিনাশা পথ অনুসরণ করে সৃজনশীলতা হননের প্রতিযোগিতায় রত আছেন। আমি চোখ কান মেলে যেদিকেই তাকিয়েছি, মনে হয়েছিল সুদূর আফ্রিকা থেকে সাহারা মরুভূমির একটা অংশ আমাদের চিন্তা-কল্পনা গ্রাস করার জন্য ছুটে আসছে এবং আমি হু হু করা একটা শূন্যতার মধ্যে বসবাস করছি। এই ধরনের একটা অসহনীয় পরিস্থিতির তাপ এবং চাপ আমাকে 'লেনিন ঘুমোবে এবার' কাব্যগ্রন্থের কবিতাগুলো লিখতে বাধ্য করেছে। আমার এ যাবতকালের লেখা কবিতার সঙ্গে 'লেনিন ঘুমোবে এবার' কাব্যগ্রন্থটিও চট্টগ্রাম থেকে প্রকাশিত হয়েছে। আরো একটি সংবাদ সকলের জ্ঞাতার্থে নিবেদন করা প্রয়োজন মনে করছি। 'লেনিন ঘুমোবে এবার' এবং 'আহমদ ছফার কবিতা' এই দুটি গ্রন্থ যে দু'জন ভদ্রলোক প্রকাশ করেছেন, তাঁদের কেউ পেশাদার প্রকাশক নন। তাঁরা যদি ভবিষ্যতে প্রকাশক হিসেবে আত্মপ্রকাশ করেন, আমার পক্ষে আত্মশ্লাঘা অনুভব করার একটিই কারণ থাকে, তাঁরা আমার লেখাকে ভালবেসে প্রকাশক হওয়ার প্রয়োজনীয়তা উপলব্ধি করেছেন। যে প্রকাশনার নাম এখনো স্বপ্নলোকে হামাগুড়ি দিচ্ছে, সেই শ্রীপ্রকাশের হবু স্বত্বাধিকারী আমার বন্ধু শিবনারায়ণ দাশের অনেক টাকা এই গ্রন্থ ছাপতে বেরিয়ে গেল। গোটা ব্যাপারটা বন্ধুকৃত্য বলে মনে করতে পারলে আমি ভীষণ খুশি হব।*

আহমদ ছফা

১২/১, ময়মনসিংহ রোড, ঢাকা-১০০০

২১ ফেব্রুয়ারি, ২০০০ সাল

---

* আহমদ ছফার মৃত্যুর বছরখানেক আগে তাঁর কবিতার সংকলন 'আহমদ ছফার কবিতা' প্রকাশ পেয়েছিল, এ লেখাটি তারই ভূমিকা। শ্রী শিবনারায়ণ দাশ বইটি প্রকাশ করেছিলেন। তাঁর প্রকাশনার নাম ছিল শ্রী প্রকাশ।—নূ. আ.

# Islam in Bangladesh

The expansion of Islam has a very close relation with city. The prophet of Islam started his mission of preaching his faith from Medina. Medina is an Arabic word, which means city. The word Tamaddun is derived from Medina and the meaning is culture. The city and the Islamic culture in the formative stage of Islam became almost identical.

But in case of Bangladesh, city played little role in the expansion of Islam. Since its very inception, rural areas of Bangladesh became the object of attention. As a result bulk of the people who got converted into this new faith, were rural folk eighter peasants or artisans, Birth process of Islam in Bangladesh is not similar to those of other countries. In a new surrounding, Islam, when started flowering in its perception and expression attained a few striking characteristics. Rather it came through practice, not as dogma. In the rural background, there was a new synthesis between the religious principle and the indigenous culture.

The most of often quoted phrase, that Islam was preached through sword was not true, at least in the case of Bangladesh. Of course, royal patronisation was there, the lure of promotion and mild compulsion, these factors contributed to a great extent in advancing the cause of Islam. But this is one part of the truth, not the whole truth, Muslim rule continued for eight hundred years in and around the areas of Delhi. But the Muslim population of that great city, even during the reign of most fanatic last great Mughal Aurangjeb hardly exceeded 15% of the total population. Compared to Delhi, Muslim rule in Bengal lasted not more than five hundred years. But the size of the Muslim population become fifty percent within three centuries.

There had been a host of reasons, behind this dramatic rise of the Muslim population in Bengal. Aryans conquered Bengal after consolidating their position in rest of India. Aryan influence did not go much deep in the society of Bengal. When Lord Buddha first revolted against the Brahmanical order of society, the people of Bengal accepted the message of Buddha at the first chance. Overnight Buddhism became the religion of the land. The Pala Kings who ruled Bengal for more than four hundred years, all of them were devorted Buddhists.

The time when the Palas ruled Bengal is the most glorious period in the history of Bengal. However the Palas could not continue with their kindom for long. Again there was a resurgence of Hinduism. Buddhism had to face serious threat and it was defeated by Hinduism. As a result Buddhism had to leave the land of its birth forever. In this phase of the history of Bengal, a Brahmin dynasty was installed and Brahmanical order was reimposed. Thousands of Buddhists were slaughtered and religious torture threw the people into precarious situations. Naturally they were looking for a way out. At this juncture of history Muslim Conquerors captured the state power. With the Muslim Conquest there started a periad of serious social turmoil. Thousands of Buddhists who were groaning under the harsh subjugation of the caste order, overnight embraced the faith of Islam. This is one reason, why Bengal becames a Muslim majority area, within a couple of centuries.

The other important reason for large scale mass conversion is the silent peaceful preaching of the Muslim saints and Sufis. The call for an egalitarian society instead of caste ridden one, createc' deep impression in the mind of the downtrodden people. It is from the saints and Sufis, most rural people got their faith. and who mostly of them preached Islam in a nonviolent way.

Even today there is a streak of nonviolence visible in the parctice paretise of Bangladeshi Islam. Bangladeshi Muslim inherited this trait from their ancestors partly and partly from the teachings of the Sufis. Also it should be mentioned here Sufism was first developed in Khorarsan. And Khorarsan was a Buddhist centre.

From the very beginning the Muslims of Bengal were an exploited class. They first embraced Buddhism in order to secure

their social emancipation. After a couple of centuries the same oppressed and tortured Buddhists took shelter under the banner of Islam. It is true that Islam offered them a sense of social prestige. But their material condition remained unchanged. Even during the Muslim rule, most of those who collaborated with the outside Muslim ruling elite would come from the higher strata of Hindu society. The Islam of the elite and the Islam of the mass is not the same Islam. The elite Muslims didn't speak the language of the masses. There was always a demarcation line. Apart from religion, they hardly shared any other experiences.

The British took the power of Bengal from the Muslim Nawab. Their defeat inflicted a crushing blow to the Muslim aristocracy. They lost power prestige and influence. Gradually a Hindu middle class emerged and filled the gap. The Hindu middle class and Muslim middle class could not unite themselves towards a single platform against British imperialism. Later there were two states India and Pakistan. Muslim League pioneered the cause of Pakistan. This organisation was formed in Dhaka in 1905. On the eve of the partition of India, the Bengal leadership of Muslim League proposed a united Bengal. Some influential leaders of Bengal Congress also agreed to it. But tooth and nail opposition of the congress leadership foiled the cause. India was divided. Pakistan was created on the basis of two-nation-theory. It was assumed that the Muslim population of India constitute a nation. Between the two wings of Pakistan however there was nothing common, except religion. Within a quarter of a century the theocratic state Pakistan proved inpractile. The new linguistic state of Bangladesh emerged after the liberation struggle of Bengali people in 1971.

Practically speaking, Bangladesh is a linguistic national state. Only a marginal group of people speak their own language and try to adhere to their own culture, Eighty five percent of the population are Muslim, thirteen percent are Hindus, Buddhists and Christins. A small number among them adherents of a religion of nature.

As Bangladesh is a Muslim dominated country, Islam is at times a potential factor, which can become aggressive to the extent

that is curbs the secular character of the state draft. The militant and aggressive Islam is practiced by only a group of people, who have some ulterior political motives. In the main political stream of the country their presence is insignificant. But recently, due to the foolishness of the main political parties and their insatiable hunger for power, the die hard fanatics were brought into lime-light. But this is transitory business.

In Bangladesh, people in general are tolerant and peace loving. Average Muslims dislike those who disturb communal harmony and create religious frenzy among the masses. But those forces who create social discoruption, although their number is few and far between, at times can create social havoc. This happens, because people are submerged in abject poverty. Most of those who control the destiny of these one hundred twenty million people often lack foresight, leadership capacity and meaningful development strategy. In a different situation with honest and effective leadership, miracle could be performed with this people. Although in the name of Islam sometimes fanatics try to frustrate development activities. But theirsway is not extended more than a few pockets. Muslims on the whole are open, tolerant and want to change their fate by honest labour. They feel equal concern for the non-Muslims, as people of their own community.

Sometimes people from interested quarters try to present the Bangladeshi Muslim society as a puritan and fundamentalist one. There in not a shred of truth in it. Bangladesh Muslim society like any other human society of the world has its positive and negative aspects. The most positive aspect of the Bangladeshi Muslims, as to my own estimation, is unlike many other Muslim societies, that they are open and even its women are fast changing their position. They have the potentiality to receive new ideas. They do not feel isolated from the world, nor do they try to keep themselves in isolation.

What I consider the most negative aspect of the Bangladesh. Muslim society : it is still groping in a feudal medieval atmosphere mixed with colonial behaviors. The medieval spirit is controlling its outlook. Absence of proper enlightenment threw the society in a stage, which crippled her to a great extent to play its role in modern history.

## ভোটের সময় এলে শহরবাসীর কৃষকের কথা মনে পড়ে

আলতাফ : সাহিত্যের পাশাপাশি ভূমি ও কৃষি প্রশ্নেও একসময় আপনার উৎসাহ ছিল। ভূমি ও কৃষি সংস্কার বিষয়ে আপনার এখনকার ভাবনা সম্পর্কে বলুন।

আহমদ ছফা : সংস্কার শব্দটিতে আমার আপত্তি আছে। সংস্কার হল ময়লার ওপর একটুখানি হোয়াইট ওয়াশ করা। আমি চাই পুনর্গঠন। গ্রামীণ জীবনের পুনর্গঠন। আমূল পরিবর্তন এবং বিশেষত টাউন প্ল্যানিংয়ের। ইংল্যান্ডে শিল্প অগ্রগতির মূলে ছিল গ্রাম ও কৃষির পুনর্গঠন। অনেকগুলো জমিকে একত্রিত করে একসঙ্গে চাষাবাদের প্রচলন করে ওরাই। এর ফলে ওদের যে বাড়তি আয় হয়েছিল সেটাই তারা বিনিয়োগ করেছিল শিল্পপ্রযুক্তির বিকাশে, রাজত্ব বিস্তারে। আমরা সেই গোড়ার কাজটি না করেই শিল্প বিকাশের জন্যে মরিয়া হয়ে উঠেছি, কিন্তু ইন্ডাস্ট্রি তো গড়তে পারছি না। লগ্নি পুঁজি বণিকতন্ত্রের প্রসার ঘটাচ্ছি মাত্র।

আলতাফ : এটাকে কি আমাদের উন্নয়ন পরিকল্পনার একটি ত্রুটির দিক বলা যায়?

ছফা : দেখুন, বাংলাদেশে একটা ঝড় বয়ে যাচ্ছে। এখন পুঁজির বিকাশ ঘটছে না। তার অবস্থা অনেকটা খাটে শুয়ে থাকা লাশের মত। প্রসঙ্গক্রমে বলে রাখি যে, পুঁজিবাদী উৎপাদন সম্পর্কের মধ্যেই বাংলাদেশের উন্নয়ন কৌশল নিয়ে চিন্তা করতে পছন্দ করি আমি। সুতরাং আমার বক্তব্যও সেভাবে বিবেচ্য। কমিউনিজমের পরাজয়ের পর পৃথিবী আজ যে নতুন কক্ষপথে এসে দাঁড়িয়েছে তাতে আমি ওই প্যারাডাইমের মধ্যেই নিজের ভবিষ্যত খুঁজতে চাই।

বাংলাদেশের আজ বিস্তর বিদেশি পুঁজি আসছে। বস্তুত এই পুঁজির বিকাশের পথ করে দেয়াটাই এখন জরুরি। সঙ্গে সঙ্গে তার উপর একটা সামাজিক নিয়ন্ত্রণও থাকা দরকার। যাতে এ পুঁজি শেকড় গেড়ে বটগাছে পরিণত হতে পারে। কিন্তু সমস্যা হয়ে দাঁড়িয়েছে বিদেশি পণ্যের আগ্রাসন। প্রতিবেশী ভারত আজ পৃথিবীর নবম শিল্পোন্নত দেশ। আঞ্চলিক বৃহৎ শক্তিতে পরিণত হতে চাইছে সে। একই সঙ্গে আবার ভারতে দারিদ্র্যও চরম। পুঁজিবাদের ক্ল্যাসিকাল বিকাশ সেখানে

ঘটেনি, ঘটতে পারছে না। এই বিকলাঙ্গ ভারতীয় পুঁজিতন্ত্র তার সমাজ ও রাজনীতিকে জাত-পাত ও ভাষার সঙ্কট থেকে উত্তরণ ঘটাতে পারেনি। ফলে সোভিয়েত-বিপর্যয়ের পরই সে আত্মসমর্পণ করেছে পশ্চিমা পুঁজির কাছে। এই প্রেক্ষাপটটি মনে রেখে এবার আসুন ভারত-বাংলাদেশ সম্পর্কে। ভারত চাইছে বাংলাদেশকে ভৌগোলিকভাবে দখল না করেও তার অর্থনৈতিক সাম্রাজ্যের একটা পশ্চাৎভূমি হিসেবে একে ব্যবহার করতে। বিশেষত কাঁচামাল সংগ্রহ ও পণ্য বিপণনের জন্যে। এর ফলে বিশ্বশক্তিতে পরিণত হতে সুবিধা হয় তার। ভারতীয় ডিজাইন হল এখানে পুঁজির ও শিল্পের বিকাশ ঘটার সুযোগ বন্ধ করে একে একটা বাজার হিসেবে রাখা। এখন প্রশ্ন হল এ অবস্থায় আমাদের দেশকে এগিয়ে নেয়া যায় কিভাবে? আমাদের অবশ্যই ভাবতে হবে যে, কিভাবে চিন্তাচেতনায় আমরা সমগ্র বাংলা ভাষাভাষী জনগণকে নেতৃত্ব দিতে পারি। আর এজন্য শুরুতেই আমাদের একটি নতুন রাজনৈতিক ব্যবস্থার গোড়াপত্তন ঘটাতে হবে।

আলতাফ : এ বিষয়ে আপনার কোন সুনির্দিষ্ট মতামত আছে কি?

ছফা : আমাদের রাজনীতির প্রধান সমস্যা হল তাতে কৃষকদের অনুপস্থিতি। দেশের জনসংখ্যার ৮৫ ভাগ কৃষক। অথচ রাজনীতিতে কোন অবস্থান নেই তাদের। এটা একটা অবাস্তব রাজনীতি। ভারতে দেখুন, কৃষকদের নেতা চরণসিং সেখানে প্রধানমন্ত্রী পর্যন্ত হয়েছেন। কংগ্রেস সেখানকার কৃষক বুর্জোয়ারই প্রতিষ্ঠান। কৃষকদের চাওয়া-পাওয়ার গুরুত্বপূর্ণ ভূমিকা থাকে সেখানে। অন্যদিকে আমাদের রাজনীতিতে কৃষকদের কথা বলার সুযোগ নেই। নীতি নির্ধারণী পর্যায়ে কখনোই তাদের প্রাণবান মানুষ হিসেবে গণ্য করা হয় না। সমাজে কোন ভূমিকা নেই কৃষকের। তার হাতে নেই কোন উদ্বৃত্তও। অথচ তাদের দেখিয়েই পৃথিবীর বিভিন্ন দেশ থেকে কর্জ আনি আমরা। আর সেই কর্জের টাকা লুটেপুটে খায় শহরবাসী। আর ভোটের সময় শুধু শহরবাসীর মনে পড়ে কৃষকের কথা।

আলতাফ : এ থেকে উত্তরণের পথ কি?

ছফা : বামপন্থীরা চেষ্টা করছে। ভূমি সংস্কারের দাবিও এনেছিল তারাই। কিন্তু এসব বিষয়ে আমার কিছু ভিন্নমত আছে। যেমন ধরা যাক ভূমি সংস্কার কর্মসূচির অংশ হিসেবে গ্রামাঞ্চলে জমির সিলিং বেঁধে দেয়া হয়েছে। অথচ শহরে কোন ধরনের সিলিং নেই। কোটি কোটি টাকা খরচ করে কয়েক বিঘার ওপর ৪/৫ জন মানুষ থাকার জন্যে গুলশান-বারিধারায় বাড়ি তৈরি করা হচ্ছে। দেখা যাচ্ছে এরকম একটি বাড়ি বিক্রি করেই কয়েকটি গ্রাম কিংবা ইউনিয়ন কিনে নেয়া যায়।

এই বিলাসী নতুন ঢাকার বিস্তার ঘটেছে এবং ঘটছে মূলত অসংখ্য কৃষকের জমি দখল করে, তাদের উদ্বাস্তু করে দিয়ে। সাধারণভাবে অন্যান্য দেশে শিল্প সভ্যতার বিকাশের ফলে আক্রান্ত হয় গ্রাম। কিন্তু আমাদের এখানে তা হয়নি। আমরা কৃষকদের উচ্ছেদ করে সেখানে প্রাসাদ গড়ার জন্য কিছু লোককে জমি দিয়েছি। এই কিছু লোক কারা? এরা মূলত লুটেরা রাজনীতিরই উপজাত।

অথচ ২২৫ বর্গকিলোমিটার ঘনবসতিপূর্ণ ঢাকাতে ১৫ লাখ মানুষ রাস্তায় থাকে। ২০ লাখ মানুষ থাকে বস্তিতে। ৩৮ লাখ কোন রকমের মাথা গোঁজে। ৫৭ শতাংশ ঢাকাবাসীর কোন জমি নেই। যে শহরে এরকম অবস্থা সেখানে এক একরের ওপর ধানমন্ডি, গুলশান, বারিধারায় ৪/৫ জন লোকের থাকার জন্যে বাড়ি তৈরি করা মানে জমি খুন করা। পৃথিবীর কোন আধুনিক শহরেই ব্যক্তিগত সম্পত্তির নামে এরকম স্বেচ্ছাচারিতা বরদাশত করা হয় না। ঢাকায় এমনও অনেক দেখেছি বিশাল জায়গায় ছোট এক বাড়ি। বাপ-বেটা তিনজন থাকে। অথচ ওই জায়গাতেই ফ্ল্যাট গড়া হলে ২ হাজার লোকের আবাসন সমস্যা মিটত। পৃথিবীর কোন আধুনিক শহরেই কেউ এভাবে ব্যক্তিগত উচ্চাভিলাষ চরিতার্থ করতে পারে না। বামপন্থীদের সমস্যা হল তারা এসব নিয়ে চিন্তা করে না। বাঁধা বুলির মত শুধু গ্রামের ভূমি সংস্কারের কথা বলে। আর শহরে আন্দোলন করে বস্তি উচ্ছেদের বিরুদ্ধে। বস্তির মানুষদের ঘর দেবার স্বপ্ন দেখায় না তারা। ঢাকার রাস্তায় ঘুমানো ২০ লাখ মানুষকে যদি ছাদের স্বপ্ন দেখানো যেত, সংগঠিত করা যেত তাহলে আমাদের রাজনীতির চেহারাই পাল্টে যেত। সুতরাং পরবর্তীতে আমাদের যে কোন গণআন্দোলনেই শ্লোগান হতে হবে শহরের ভূমি সম্পদের পুনর্গঠন ও পুনর্বিন্যাস। এটা যদি আমরা করতে পারি তাহলে অবশ্যই মতিঝিলের কবল থেকে মুক্তি পাবে দেশের রাজনীতি। পায়ের উপর দাঁড়াতে পারবে সে। এখন তো রাজনীতি দাঁড়িয়ে আছে মাথার ওপর। ডাল-ভাতের প্রোগ্রাম দিয়ে ফজলুল হক ১০ বছর মুখ্যমন্ত্রী ছিলেন। ছাদহীন মানুষদের বাড়ির স্বপ্ন দেখিয়ে নতুন রাজনীতি কয়েক যুগ দেশ শাসন করতে পারে। তাকিয়ে দেখুন পশ্চিমবঙ্গে সিপিএম-এর দিকে। মনে রাখা দরকার যে, আমরা একটা বুর্জোয়া অর্থনীতিতে বাস করছি। যেখানে ঢাকাসহ কয়েকটি শহরের জমির দাম সারাদেশের জমির দামের চেয়ে বেশি হবে। এখানে জমি মানে টাকা, টাকা মানে জমি। এটাই মুখ্য ক্যাপিটাল। এ ক্যাপিটালকে ভাঙচুর না করে গোটা দেশে কিছু করা যাবে না। শহরের গরিবদের নিয়ে শহরের ধনীদের গ্রেফতার করানো না গেলে গ্রামের গরিবেরা দাঁড়াতে পারবে না।

শহরের পুঁজিই এখন দেশের নিয়ামক শক্তি। এ পুঁজি শহরে ঘনীভূত ও কেন্দ্রীভূত। এরা দেশের বামপন্থীদের পর্যন্ত নিয়ন্ত্রণ করে। ওকে আঘাত করা দরকার।

আলতাফ : গ্রামীণ ভূমি কাঠামো কিংবা সেখানকার মালিকানার ধরনের পরিবর্তন করার প্রয়োজন আছে বলে আপনি মনে করেন না?

ছফা : বাংলাদেশে মাথাপিছু জমির পরিমাণ এত কম যে, এখানে কার জমি কাকে দেবেন। জোতদারদের সর্বশ্রান্ত করেও পাঁচ লাখ মানুষের ভূমিহীনতা ঘোচানো যাবে না।

মালিকানার এদিক-সেদিক করে খুব বেশি লাভ নেই। গ্রামীণ সমাজের সংস্কার করতে হবে গ্রাম উন্নয়নের মাধ্যমে। অবকাঠামো তৈরি করে গ্রামে প্রধানত যেটা দরকার, তা হল কর্মসংস্থান। একমাত্র ওভাবেই শহরে গ্রামের মানুষের অত্যধিক আগমনকে নিরুৎসাহিত করা যাবে। এছাড়া একটা ব্যবস্থাও দরকার, যাতে করে জাতীয় কর্মকাণ্ডে সকলে অংশ নিতে পারে। গ্রামেও জমি খুন হচ্ছে। তাবৎ উন্নয়ন কার্যক্রম কমিউনিটিভিত্তিক করা গেলে সেখানেও অনেক জমি পাওয়া যেত। এর জন্যে হয়ত জমির মালিকানার ধরনে পরিবর্তন আনতে হতে পারে।

তবে চূড়ান্তভাবে আমি জোর দেব গ্রামীণ শিল্পকে। বছরে পাঁচ হাজার কোটি টাকার দুধ আনে বাংলাদেশ। অথচ মাইলের পর মাইল ডেইরি গড়ে ঠিক উল্টো ঘটানো সম্ভব। কুটির শিল্প এবং অবকাঠামোগত উন্নয়নযজ্ঞে গ্রামে বিস্তর কর্মসংস্থান ও জীবিকার উৎস তৈরি হতে পারে। সামগ্রিক এসব বিষয়ে আমাদের চিন্তাধারাকে সুনির্দিষ্ট করার জন্যে আসুন না মওলানা ভাসানীর সন্তোষে সবাই মিলে একটা কর্মশিবির করি।

আলতাফ : গুরুত্বের সঙ্গে বিবেচনা করবার মত প্রস্তাব। কিন্তু প্রশ্ন হল পুঁজিবাদের সমর্থক হয়েও আপনি গ্রামাঞ্চলে সামন্ততন্ত্র জিইয়ে রাখতেই আগ্রহী বলে মনে হচ্ছে।

ছফা : আমাদের গ্রামে সামন্ততন্ত্র নয়, পুঁজিবাদই চলছে, জমি সেখানে সম্পদ হিসেবে পরিগণিত হচ্ছে। এটা জরাগ্রস্ত পুঁজিবাদ। আবদুল হকরা এ গ্রামকে আধা-সামন্ততন্ত্র, আধা-পুঁজিতন্ত্র বলে কমিউনিস্ট আন্দোলনের ক্ষতি করে গেছেন। হ্যাঁ, এটা সত্য যে, পুঁজির বিকাশ বাধাগ্রস্থ হচ্ছে। কিন্তু সেটা সামগ্রিক অচলাবস্থারই অংশ। আমি ব্যক্তিগতভাবে ধনতান্ত্রিক বিকাশের মধ্যেই জাতীয় অগ্রগতির চিন্তা করি। আমাদের এখানে আগামী বিপ্লব হল বুর্জোয়া বিপ্লব। আপাতত সমাজতান্ত্রিক বিপ্লবের কোন সম্ভাবনা নেই।

আলতাফ : কিছুক্ষণ আপনি পশ্চিমবঙ্গে সিপিএম-এর সাফল্যের কথা বলছিলেন—

ছফা : হ্যাঁ বলেছি। নিম্নবিত্ত কৃষকদের সিপিএম উচ্চবিত্ত কৃষকদের হাত থেকে রক্ষা করেছে। সেখানে এই কৃষেকরাই রাজনীতিতে, ভোটে ফ্যাক্টর। আমাদের এখানে তো তা নয়। এখানে সরকারের পতন ঘটে ছাত্রদের মিছিলে এবং সরকারের সঙ্গে জনগণের সম্পর্ক না থাকায় পতন ঘটার পরও সরকারগুলো মরে না। যেমন এরশাদ সদম্ভে বেঁচে আছে। পশ্চিমবঙ্গে রাজনীতি এতটা জনবিচ্ছিন্ন নয়। তবে সিপিএম-এর সামনে বিপদ আছে। শিল্প পুঁজির বিকাশ ঘটাতে পারেনি তারা। শহরের ধনীদের ওপরও তাদের নিয়ন্ত্রণ বাড়েনি।

সাক্ষাৎকার গ্রহণ : আলতাফ পারভেজ

বাংলাবাজার পত্রিকা
২২ মে, ১৯৯৬

# একদিন আহমদ ছফার বাসায় আমরা

[১৯৯৬ সালে এক রাতে পূর্ব-প্রস্তুতি ছাড়াই এই সাক্ষাৎকারটি নেওয়া হয়। তখন লেখক আহমদ ছফার বাংলামোটরের চারতলার ভাড়া বাসাটি ছিল তরুণ-প্রবীণ লেখকদের আড্ডাস্থল। ঢাকার শাহবাগের আজিজ মার্কেটের দোতলায় আড্ডা দেওয়ার জন্য ছফা একটি দোকানও ভাড়া করেছিলেন। এর নাম ছিল 'উত্থানপর্ব'। পাশেই তিনি গরিব বাচ্চাদের একটি স্কুলও খুলেছিলেন। বিকেলে ছফা শাহবাগে বসতেন। বিবিধ বন্ধু এবং চাকুরিহীন ও চাকুরি আছে এমন তরুণ কবি-সাহিত্যিকরা তখন তাঁর কাছে আসতেন। শাহবাগের আড্ডা শেষে প্রায়ই সে আড্ডার কেউ কেউ ছফার সঙ্গে বাসা পর্যন্ত হেঁটে এগিয়ে দিতেন তাঁকে। কোনোদিন তাঁর বাসায়ই আড্ডা বসত। র চা ও পনির দিয়ে আপ্যায়ন করতেন ছফা। আমরা যারা তাঁর একটু ঘনিষ্ঠজন ছিলাম তাদেরকে তিনি কখনো-সখনো তাঁর জার্মান বান্ধবীর কল্যাণে প্রাপ্ত নেপোলিয়ন ব্যবহার করতে দিতেন। র চায়ে দুচামচ ব্র্যান্ডি আর পিরিচে কাটা পনির এটি ছিল সে সময়ের ডেলিক্যাসি। প্রায় সব বিষয়ে ছফা মত দিতেন। সবার সঙ্গেই ভাল সম্পর্ক বজায় ছিল তাঁর। শোনা যায়, গোপনে কাউকে কাউকে অর্থ সাহায্য করতেন। সাক্ষাৎকারটি শুরু হয় নাট্যকার ও অভিনেতা আশীষ খন্দকারের একটি প্রশ্ন দিয়ে। ক্যাসেটে সে প্রশ্ন ধারণ করা যায় নাই এবং অনেক পরে রেকর্ডার থেকে শুনে শুনে সাক্ষাৎকারটি লেখা হয়েছে বিধায় ছফার কথা দিয়েই সাক্ষাৎকারটি শুরু করা হলো—ব্রাত্য রাইসু, ২/৭/২০০৪]

ছফা : আরে না, আমি মন্ত্রী হয়ে গেছি তো। আমি মন্ত্রী তো, উল্টাপাল্ট প্রশ্নের জবাব দ্যাব না।

আশীষ : ছফা ভাইয়ের ওপর একটা ডকুমেন্টারি করে রাখতে চাই, ফিল্ম ডকুমেন্টারি।

ছফা : কর্নেল ফরহাদের (ফরহাদ মজহার) একটা ডকুমেন্টারি ইউনিট আছে। ফরহাদকে বললে যে কোনদিন... প্রতিদিনই রিকোয়েস্ট করছে আমাকে, ওদের একটা ভিডিও ক্যামেরা আছে, ইত্যাদি আছে... কিন্তু এগুলোর করার একটা বিপদ আছে কী জান, খুব তাড়াতাড়ি বোধহয় মরে যাওয়ার সম্ভাবনা দেখা দেয়।

আশীষ : এটা করতে গেলে খুব শিল্পসম্মত ডকুমেন্টারি করতে হবে। তথাকথিত যেসব বায়োগ্রাফির ওপর ডকুমেন্টারি হয়, সে ধরনের কাজ না।

ছফা : আমি একটা জিনিস ভয় পাই। ভয় পাই কী জানেন, অর্থাৎ ডকুমেন্টারি করা যায় কেমনে, একজন লেখক কিংবা ক্রিয়েটিভ লেখক আনকনশাসলি করলে ভাল। কিন্তু আমি তো এখন জানতে পারছি সব।

রাসেল : এমনি নরমানি করলে অসুবিধা কী?

ছফা : আমি জানতে পারতেছি তো আমার পাবলিসিটি হচ্ছে! তখন তো এতে কোন মজা নেই আর।

রাইসু : মজা কীসে ছফা ভাই?

ছফা : একটা জিনিস মজা আছে না? এই যে ধর ওই যে ছবিটা, দশ বিশ বছর অজ্ঞাতবাস ছিল...

রাইসু : পাখিঅলা ছবিটা?

ছফা : হ্যাঁ, দু হাজার টাকা দিয়া আদায় করছি। একটা মজা আছে। যেমন ধর কালকে বিটিভি থেকে টেলিফোন, একটা সিরিজ করার প্রস্তাব দিয়েছে, তার একটা মজা আছে না? আমি যে সমস্ত লোক চিনি, তারা ম্যানেজারি করে কাজ করার মধ্যে। একটা ঘৃণা আছে না। এই যে লিখে দেয়া আর কি না, 'আমি অমুক, আমি তমুক, আমি অমুক'—তাহলে লোকে বলবে, হ্যাঁ, লোকটা বেশ কাজের! একজন লেখককে ভালবাসার জন্য একটা নিজস্ব পদ্ধতি আছে। সেটা আমি নষ্ট করতে চাই না। আমার আবার অটোবায়োগ্রাফি—আবার বায়োগ্রাফি—হুস্স্স্!

রাইসু : শিস দিলেন নিকি ছফা ভাই।

ছফা : এগুলোর কোন দাম নেই। কারণ আমি দেখছি, সবচেয়ে খারাপ লোকেরা সবচেয়ে ভাল বায়োগ্রাফি তৈরি করে।

রাইসু : ইয়াং ছেলেদের ওপর আপনার সাক্ষাৎকারটা আজকে নিতে চাই ছফা ভাই। ইয়াং ছেলেদের আপনারা বেশি পছন্দ করেন।

ছফা : হ্যাঁ, এটার একটা মজা আছে। ও আল্লা, আমি যদি হোমোসেক্সুয়াল হতে পারতাম, আমার অনেক প্রবলেম সলভ হয়ে যেত।

রাইসু : কী কী প্রবলেম সলভ হত ছফা ছাই?

ছফা : মহিলারা এত কষ্ট দিতে পারত না আমারে।

রাইসু : তাহলে আপনে বাই সেক্সুয়াল, মানে দুইটাই।

ছফা : না তা না। আমি হোমোসেক্সুয়াল হতে পারলে অনেক প্রবলেম সলভ হয়ে যেত। কিন্তু সেটা সলভ হয়নি। হোমোসেক্সুয়াল হওয়ার কোন সম্ভাবনা আমার নেই। আমার অন্য জায়গায় একটা নালিশ আছে। আল্লাহতালা তো সব জোড়ায় জোড়ায় সৃষ্টি করেছেন এবং এইটা একটা প্রাকৃতির নিয়ম লংঘন করা। আমি মনে করি আমি একটা ধর্মজীবন যাপন করি। যে-কোন খানকি যে-কোন বদমাশ আমার কাছে আসলে তাকে আমি গুড ছেলে কিংবা গুড মহিলায় পরিণত করতে পারি।

রাইসু : আচ্ছা ছফা ভাই, আপনি কি কখনো বেশ্যাগমন করছেন?

ছফা : না আমি যাই নাই, এটা হয় নাই। আমি একবার, ক্লাশ নাইনের যখন ছাত্র, তখন আমার বন্ধুরা বলল, রিয়াজউদ্দিন বাজারে গেলে পরে

মহিলারা নূরজাহানের মত গান করে। দশ টাকা নিয়া তোমাকে স্বর্গে পৌছে দেবে। আমি দশ টাকা নিয়ে, বাড়ি থেকে চুরি করে, বাসে করে রিয়াজউদ্দিন বাজারে আসছি। প্রথম যে অভিজ্ঞতাটা হল : মাগুর মাছেরে ছাই মাখালে যে রকম হয়, কতগুলো মহিলা সারা শরীরে পাউডার মেখে দেখি যে গুয়ের গন্ধ, মুতের গন্ধ, চিকন গলি... আমি দৌড়ে ওইপারে যখন গেছি— দেখি যে আমার পুরুষাঙ্গটা নাই! ভয়ে! দিস ওয়াজ মাই ফার্স্ট এক্সপেরিয়েন্স ইন ব্রথেল। সেক্স কিনে-বেচে এমন কোন মহিলার সঙ্গে আমার সর্ম্পক হয়নি। আমার এইটা কনসেপ্টে আসে না। কালকে আমি পিকনিকে গেছি আমার বান্ধবীরে অনার করার জন্য। আমার বৌদ্ধমূর্তিটা নিয়ে গেছি তারে দেওয়ার জন্য। কিন্তু লোকজনের সামনে দেওয়া গেল না। আজকে সকালবেলা তার মাকে এই কথাটা বললাম। অর্থাৎ আমার জীবনের মধ্যে একটা পরিচ্ছন্নতা আছে। এগুলোর কোন স্কোপ নেই।

রাইসু : সেক্সের?

ছফা : সেক্স থাকবে না কেন?

রাইসু : আপনে তো একটু প্লেটোনিক ছফা ভাই।

ছফা : কেন প্লেটোনিক হবে। বাঘ যখন বাঘিনীর সঙ্গে মিশে প্লেটোর চেয়ে বেশি ওরা। ইটস এ পার্ট অফ ইউর এক্সিসটেন্স। এই যে লিঙ্গপূজা করত হিন্দুরা এটার অর্থ আছে। আমি মনে করি আমার জীবনে এই পর্যন্ত যে উপলব্ধিতে এসে পৌছেছি, পুরো সমাজকে আমার দেওয়ার মত কিছু আছে।

রাইসু : আপনি প্রেমট্রেম করছেন কখনো ছফা ভাই?

ছফা : লোকে বলে। আমি তো বুঝতে পারি না।

রাইসু : আপনার প্রথম প্রেম কি অসামাজিক কিছু ছিল?

ছফা : মানুষের ছোটবেলা যেইটা, একটা পশুর ছোটবেলার মত। আমি সেইটা বলার মত মানসিক শক্তি অর্জন করি নাই। ট্রুথ উচ্চারণ করার মত যে শক্তি তা এই মুহূর্তে আমার নেই। মানুষ অটোবায়োগ্রাফি যেগুলো দেয়, এগুলো হচ্ছে হতে-পারত-অটোবায়োগ্রাফি, অর্থাৎ যে মানুষ অনেক কথা অকপটে বলে সে অনেক কথা অকপটে লুকিয়েও রাখে। সুতরাং এই যে লোকে ফ্রাঙ্কনেসের ভান করে... ব্রিডিং সেন্টারে ষাঁড়কে যে কাজে ব্যবহার করা হয়, একজন সফিস্টিকেটেড লোকও নিজের কোয়ালিটি থেকে একটা বৃহত্তর ষাঁড় হওয়ার জন্য তা করে। আমার মনে হয় মানুষ বোধ হয় অন্য কিছু। মানুষ অন্য কিছু। আমার অভিজ্ঞতা যেটা, সেক্স ইজ নট এভরিথিং অফ লাইফ।

রাইসু : যেসব ভদ্রমহিলা আপনার সঙ্গে যৌন সম্পর্ক করছেন, করছেন তো অবশ্যই...?

ছফা : হ্যাঁ।

রাইসু : আমার মনে হয় এক ধরনের ভক্তিমূলক সম্পর্কের থেকে আপনার সঙ্গে তাদের সম্পর্ক হয়। তাই নয় কি?

ছফা : হ্যাঁ।

রাইসু : ওইখান থিকা, মানে ভক্তি থিকা আপনি যৌন সম্পর্কে কীভাবে যান?

ছফা : ইট ইজ পার্ট অফ দি হোল, এগুলিকে মামুলি সেক্স হিসেবে দেখা ঠিক না। আমি অনেক সময় গ্যেটের জীবনী পড়ে ভাবতাম যে লোকটা আর কোন কাজই করে না, যৌনসঙ্গমই করে। এত যৌনসঙ্গম করে, লোকটা বাঁচে কীভাবে? মামুলি লোক মনে করবে যে, সতীচ্ছেদ করা একটা মস্ত বড় জিনিস। প্রায় কবিদের মধ্যেও আমি এটা দেখেছি। অর্থাৎ কোন মহিলা দেখলেই মরদ আমি... অর্থাৎ ব্রিডিং সেন্টারে ষাঁড় যে পারপাসে ব্যবহার করে, একটা সফিস্টিকেটেড লোকও নিজের কোয়ালিটি দেখায় একটা বৃহত্তর ষাঁড় হওয়ার জন্য। আমার মনে হয় মানুষ বোধহয় অন্য কিছু। আমার অভিজ্ঞতা এইটা, সেক্স ইজ নট এভরিথিং অফ লাইফ। সেক্স হচ্ছে একটা এক্সপ্রেশন, দেয়ার আর মেনি আদার এক্সপ্রেশনস। ইয়ুং-এর অটোবায়োগ্রাফি পড়বে যারা তারা বুঝবে। ফ্রয়েড যেইটা দেখেছে যে মানুষের সব কিছুই যৌন কার্য্যাবলী। যৌন এনটিটির বাইরেও তো মানুষের আর একটা এনটিটি আছে। আমরা যদি পশুজগতে যাই, গাছের জগতে যাই, কিছু গাছ আছে তার অঙ্গ দিয়ে তৈরি করে, কিছু গাছ আছে বীজ থেকে তৈরি করে, কিছু প্রাণী আছে তার সেল থেকে বংশবৃদ্ধি করে। এবং মানুষ তার বংশবৃদ্ধি করে যেটা সেটা হচ্ছে ম্যামাল, স্তন্যপায়ী। আমরা যদি অন্য প্রাণী হতাম, আমরা আমাদের অনুভূতি কীভাবে মূল্যায়ন করতাম...?

রাইসু : কীভাবে করতেন ছফা ভাই?

ছফা : আমি জানি না, অন্যভাবে যদি আবার প্রাণী হিসেবে আমি জন্মাই... আমার একবার টিবি হয়েছিল, আমাকে সেকলুশন করে রাখছিল। একটা বিড়াল ছিল আমার সঙ্গে। এটা ছিল হুলো। দাউ ইট কেম উইথ হিজ গার্ল ফ্রেন্ড। এবং বিড়ালের যে করে বাচ্চা হয়, এবং বাচ্চার প্রতি যে অপত্য স্নেহ—মানুষকে আমার মনে হয়েছে অনেক স্টেজে পশুদের নকল করতে হয়েছে। মানুষের মধ্যে সামথিং এই যে 'গডলি' যেটা কল্পনা করা হয়, মানুষের এই যে সমস্ত বন্ধন ছাড়াইয়া যাওয়ার ক্ষমতা আছে এইটাই হচ্ছে ঈশ্বরত্ব।

রাইসু : যৌনতা এই ঈশ্বরত্বকে নষ্ট করে না?

ছফা : যৌনতা দিয়ে মানুষ একটা কাজই করে, বংশবিস্তার করে।

রাইসু : না।

ছফা : না, আমাকে বলতে দাও। মানুষের আরো ফ্যাকাল্টি আছে, সমস্ত ফ্যাকাল্টিগুলি যৌনতার অধীন নয়। ইয়ুং এই জায়গায়ই ডিফার করে ফ্রয়েডের সঙ্গে। মানুষের জীবন হচ্ছে সাইকো সোমাটিক ফোর্স। শারীরিক, মনোদৈহিক একটা ব্যাপার।

আশীষ : ইলেক্ট্রনিক বায়োলজিক্যাল সাইকো ফিজিক্যাল ফোর্স।

ছফা : এবং এরই মধ্যে যেগুলি আছে, যেমন রিলিজিয়াস এক্সপিরিয়েন্স, আধ্যাত্মিক এক্সপিরিয়েন্স এগুলি এক ধরনের... যেমন বাউলরা প্রেমভাজা খায়, প্রেমভাজা মানে দুইজনের পায়খানা খায়। ফরহাদ তো এগুলি বলে না। এগুলিকে তারা বলে আধ্যাত্মিক এক্সপিরিয়েন্স। কিন্তু এখন বাস্তব জীবনে যেটা দেখা যায়, ফিজিক্সে যদি যাও, তো বস্তু আর ভাবের মধ্যে কোনো দ্বন্দ্ব পাবে না। হায়ার ফিজিক্সে। বাউলরা যে জীবন যাপন করে, জীবনযাপনটা তারা একটা ধর্ম মনে করে।

রাইসু : আমার মনে হয় ছফা ভাই, এইখানে বাউলরা হইছে সবচেয়ে বড় এলিট।

ছফা : এলিটিজম হচ্ছে একটা জিনিস, যখন একটা অংশে নিজেদের আইডেনটিটি এসার্ট করতে করতে তারা মনে করে যে দে আর স্টে ফর সামথিং। বাউলদের এই যে সেকল্যুড মানসিকতা, এইটা আমি খুব অপছন্দ করি। দেখ, জৈনরা মনে করে সমস্ত বস্তুসত্তার মধ্যে প্রাণ আছে। এই কাঠটার মধ্যেও প্রাণ আছে। প্রাণের যে ভেরিয়েশন, সেটা হচ্ছে ডিগ্রি এবং স্টেজের। সেজন্য উর্দুতে একটা শের আছে : "সে মুক্তাতেই নেই, সে পাথরেও নেই, সে নানা বর্ণে দীপ্ত।"

রাইসু : এটারই উল্টা করে রবীন্দ্রনাথ বলেতেছেন, তোমারই স্পর্শে পান্না হল সবুজ।

ছফা : রবীন্দ্রনাথ এটা গ্যেটের সেকেন্ড পার্ট থেকে চুরি করেছে।

রাইসু : রবীন্দ্রনাথ তো তাইলে তো অত বড় মাপের কিছু ছিল না।

ছফা : এগজাক্টলি, এই যে বিভিন্ন জায়গা থেকে নিয়ে, তালি দেওয়ার যে ক্ষমতা এটাই মানুষকে বড় করে।

রাইসু : এইটা তো দামি কথা বললেন, ছফা ভাই।

ছফা : দামি কথা তো বলি, কিন্তু কারো মাথায় তো সান্ধায় না। আমরা একটা গিভেন পয়েন্ট অফ টাইমে বাস করছি। আজকে যে মানুষের জীবন, পাঁচ হাজার বছর আগের কোন ইতিহাস নেই। পাঁচ হাজার বছর পরেও কোন ইতিহাস থাকবে না।

রাইসু : কেন, পাঁচ হাজার বছর আগে লেখে নাই কেন?

ছফা : লিখে রাখার প্রয়োজনীয়তা ফিল করেনি। ইতিহাস লেখার সঙ্গে একটা সাবজেক্টিভ আইডিয়া যুক্ত আছে। ইতিহাস কথাটা যখনই উচ্চারণ করবা, তখনই তার সঙ্গে একটা সাবজেক্টিভ আইডিয়া যুক্ত আছে।

রাইসু : কী রকম?

ছফা : আমরা অন্যদের চাইতে আলাদা। আমাদের কথা লিখে রাখা লাগবে। এলিটিজমের মধ্যে মানব জাতিটাই নিমজ্জিত। আমরা যে গ্রেকো রোমান হিস্ট্রি বলি এটা হচ্ছে গ্রিক ইগোর ফল। ইতিহাস তখনই লেখে মানুষ... সে রবি ঠাকুর যখন রবি ঠাকুর হয় তখন তার অটোবায়োগ্রাফি লিখতে গেলে তার তের পুরুষের বর্ণনা দেওয়া লাগে। বুঝেছ? যে লোক রবি ঠাকুর হয়নি সে অটোবায়োগ্রাফিও লেখে না, তের পুরুষকেও টেনে আনে না। এই যে সাবজেক্টিভ, এটা হচ্ছে মানুষের একটা স্পেশাল কোয়ালিটি। আমি এইখানে পাঁচতলার থেকে দাঁড়িয়ে যে আকাশ দেখি, তখন আকাশের চারপাশে যতটা গোল দেখি, নিচের তলায় দাঁড়ালে আর কিনা সে গোলটা আরো সঙ্কুচিত হয়ে আসে। একটা বায়োলজিক্যাল প্রপার্টি আছে, কারণ হচ্ছে তুমি যত উপরে উঠবে তত বলয়টা বাড়বে। তখন প্রশ্নটা, মানুষের জীবনকে ঘিরে চারপাশে কতগুলো আঁধার কতগুলো আলো থাকে। যেখানে আমি নিজের চোখে দেখি না, ফিল করি না, সেইখানে সিভিলাইজেশন নেই।

রাইসু : সিভিলাইজেশনকে ওইভাবে জরুরি মনে করেন?

ছফা : মনে না করার উপায় নাই, সিভিলাইজেশনের একটা অংশ সায়েন্স।

রাইসু : সায়েন্সরে মূল্যবান মনে করেন?

ছফা : কম মূল্যবান মনে করার মত... সিভিলাইজেশন ইজ হোয়াট উই হ্যাভ, কালচার ইজ হোয়াই উই আর। কালচার সিভিলাইজেশন এইগুলি সবই হচ্ছে মানুষের অস্তিত্বের এক্সটেনশন।

আশীষ : আচ্ছা, যে নারী জেনেটিক্যালি তার সেক্সকে চেঞ্জের চিন্তাভাবনা করছে এবং নারী যখন পুরুষ ভাবছে নিজেকে, সে বিষয়টা নিয়ে আপনার কী মত?

ছফা প্যান্ট পরলেই যাবতীয় প্রবলেম সলভ হয়ে যায় না। অনেক কমপ্লেক্স মহিলা আছে যারা শাড়ি পড়ে, অথবা সফিস্টিকেটেড অথবা অভিজাত। মেয়েদের একটা আলাদা এনটিটি হিসেবে দেখা উচিত। একেকটা স্পিসিজের যৌনতারও নিজস্ব একেকটা প্যাটার্ন আছে। যেমন এই যে কেঁচোদের যৌনতা, সাপের যৌনতা একরকম নয়। কেঁচো তার সেল থেকে জন্ম দিতে পারে। সাপ আবার তার আণ্ডা থেকে জন্ম দেয়। পেঙ্গুইন তার দুধ খাওয়ায় বাচ্চারে। এই যে গাছ, কোন গাছ আছে তার

ডাল থেকে তৈরি করা হয়, কোন গাছ বীজ থেকে তৈরি করা হয়। কোন গাছ শিকড় দিয়ে তৈরি হয়। এখন এই যে সমস্ত প্রাণবান সত্তা এগুলোর একটা গতি আছে। এটা কখনো একটা বড় একটা ছোট নয়। সে সমস্ত জায়গায় সূর্যের আলো পড়ে না সেখানে ঘাস গজায় না। ঘাস না গজালে প্রাণও গজাতে পারে না। যেখানে ঘাস গজায় সেখানে জঙ্গলও গজাতে পারে। জঙ্গল গজালে জন্তু থাকতে পারে। যদি হরিণটাও থাকতে পারে, তখন বাঘটাও থাকতে পারে। বাঘটাঘ থাকলে মানুষটাও থাকতে পারে। এই যে লড়াইটা শুরু হয়ে গেল। এই মানুষের জীবনের যে বৈশিষ্ট্য, তার খাদ্যাভ্যাসই তাকে চেঞ্জ করে দিয়েছে। সে মিনারেল খায়, ঘাস মাটি সৈন্ধব লবণ এগুলো খায়। সে বীজ জাতীয় জিনিস খায়। সে জন্তু জাতীয় জিনিস খায়। এই যে খাদ্যাভাসের ভেরিয়েশনের জন্য তার ইতিহাসের মধ্যে হয়ত মাঝে মাঝে তুমি নিরামিষাশী লোক পাবে, কিন্তু নিরামিষাশী লোক প্রমাণ করবে যে অ্যাকসেপশন প্রুভস দ্য রুল। অর্থাৎ কিছু লোক যেহেতু আমিষ খায় কিছু নিরামিষাশী থাকলে একটা ভারসাম্য রক্ষা হয়। তখন যেই জিনিসটা... মানুষরে শুধু যৌনতা হিসেবে দেখা... আমি জানি না অত বেশি। একটা স্ট্রিক্ট সিচ্যুয়েশনে মানুষ কাপড় পরতে শিখেছে। এবং যখন লোম ছিল তখন কাপড় পড়ার দরকার ছিল না। মানুষের শরীরে ঘন লোম ছিল। মানে যখন আর কি গীতিকবিতা লিখত না, গীতিকবিতা যখন তৈরি হয়নি তখন যুধিষ্ঠিরের দুঃখের মধ্যে সকলে সান্ত্বনা পাইতে চেষ্টা করত। হিস্টিরিক এক্সপিরিয়েন্সগুলি বাইপাস করে মৌলিক অভিজ্ঞতায় ফেরত যাওয়া যায় না। মানুষ সকলে সমান বয়সের, কিন্তু আসলে মানুষ সমান না। একইভাবে জন্মাইছি, কিন্তু মানুষের ফ্যাকাল্টি এক রকম নয়। এবং প্রতিটা কথার যেভাবে আমরা টটোলজি শিখছি এবং বিশ্বাস করতে অভ্যস্ত অর্থাৎ এক মায়ের যন্ত্রণার মধ্যে আরেক মাকে ফিল কর এগুলো আমাদের সো কল্ড সাহিত্যিকরা কষ্টকল্পনা করে এ সমস্ত ফিলিংসগুলো সবার মধ্যে চালু করেছে। এবং চালু করেছে বলে আমাদের মধ্যে যখন একটা গর্ব হচ্ছে, তখন উই ফিল ভেরি... আমরা তখন তার প্রতি খুব কোমল হয়ে যাই। আর এইগুলি তৈরি করেছে ভাষা।

আশীষ : আপনি কখনো ন্যাংটা মেলায় গেছেন?

ছফা : ন্যাংটা মেলায় যাইনি আমি, ন্যাংটা থাকি বাড়িতে। ভাইয়ের ছেলেটাকে হোস্টেলে পাঠাইতে চেষ্টা করতেছি অথবা বলছি অন্য কোনো জায়গা দেখতে... রাত্রিবেলা আমি হোস্টেলে থাকার সময়...

আশীষ : ন্যাংটা থাকতেন?

ছফা : একদম।

রাইসু : কেন?

ছফা : আই ইউজড টু ফিল ফ্রি। আমি মনে করতাম যে আমি খুব লিবারেটেড সোল, কাপড়-চোপরের আমার কোনো প্রয়োজন নেই। লোকজনের সামনে তো পারি না। এমনকি আমি আমার বান্ধবীদেরও একটু ইন্সপায়ার করতে চেষ্টা করেছিলাম, এটা বাঙালি মহিলাদেরই করা অসম্ভব।

রাইসু : ইউরোপিয়ানদের পারছেন?

ছফা : অলমোস্ট।

রাইসু : তারা থাকছে?

ছফা : থাকছে। বাঙালি মহিলারা না, তারা মনে করে যৌন অঙ্গটা তাদের সোনার খনি। ইউরোপিয়ানরা মনে করে যে এটা পার্টঅফ দেয়ার বডি। আর এইখানে যারা লেখে না শরীর-টরির নিয়ে দে আর নট ক্লিয়ার।

রাইসু : ইমদাদুল হক মিলন?

ছফা : ইমদাদুল হক মিলন তো আর পড়ি নাই। আমি তো সব লেখা পড়ি। আমি লেখা পড়ি প্রাণের বিকাশ দেখার জন্য।

রাইসু : কী দেখেন?

ছফা : এরা তো এখনও পাথর যুগেই আছে। মানুষের ভাষা পায়নি আজো। পাথর যুগে মানে ইন এ সেন্স, তারা যে ভাষাটা ব্যবহার করছে এটা প্রিমিটিভ। এখন প্রতিটা ব্যক্তি-মানুষ জীবন্ত মানুষ। প্রতি মুহূর্তে তার যে চেঞ্জগুলো হচ্ছে...এই যে ধাবমান পরিবর্তনের মাঝখানে মানুষের কনটেক্সটে মানুষের চরিত্র যদি তুমি স্থাপন না কর তখন মানুষ সম্পর্কে তোমার কতগুলো টাইপড ধারণা প্রোজেক্ট ধারণা... এগুলো সাহিত্যের কিতাবের মধ্যে আছে। মেয়েরা ছেলেদের আগে খাওয়াইয়া ভাত খাইত। সাফার করতে পছন্দ করত। এটা আসল ব্যাপার না, এটা এক ধরনের লিটারেরারি কনসেপ্ট। আসলে মেয়েরা যেটা চায়, তাদের ওপর সুবিচার চায়। বেশির ভাগ পুরুষ মানুষ মেয়েদের সুবিচার করে না। এমনকি যারা নারীবাদী তারাও না। নারীবাদ পুরুষের এগেনস্টে মেয়েদের দাঁড় করাচ্ছে। কিন্তু মেয়েদের প্রতি সুবিচার হচ্ছে পূর্ণ সহানুভূতি নিয়ে তারা যে রজস্বলা হয়, তারা যে গর্ভ ধারণ করে, এরই মধ্যে যে একটা মহত্ব আছে, এরই মধ্যে যে একটা রহস্য আছে এটা যদি কেউ আবিষ্কার করে... একবার এক বাড়িতে এক মহিলাকে আমি প্রেমের কথা বললাম। আমি শুধু স্টিক করতে থাকলাম, ইফ আই ডু নট লাভ ইউ, হোয়াট শুড আই টক টু ইউ। পরে দেখা গেল, আমি যখন

চলে আসছি বার্লিন থেকে... সেই যে ইউরোপিয়ান মহিলা সে হু হু করে কাঁদছে। অর্থাৎ যেই কনসেপ্টগুলো ছিল আগে মানুষের— প্রেম— আমরা এখন পাই না ব্যক্তিগত জীবনে, এটাকে ক্ষুধা মনে করছি।

রাইসু : আচ্ছা ছফা ভাই, এটা শুধু মেয়েদের ক্ষেত্রেই কেন সাফারিংসটা দেখা যায়, পুরুষের ক্ষেত্রে কেন যায় না?

ছফা : আমার তো মনে হয় না।

রাইসু : দেখেন আপনি?

ছফা : অবশ্যই দেখি।

রাসেল : কী রকম ছফা ভাই?

ছফা : একটা মেয়েকে হয়ত দেখেছি খুবই ছোটবেলায়, সে যে আমাকে রিফিউজ করছে এই ব্যথাটা যদি আমি ফিল করি, আমি তো কাঁদি। দুটো প্রবলেম আছে। জার্মানরা চমৎকার একটা কথা বলে। পুরুষ আর মেয়ের স্বামী-স্ত্রীর সম্পর্ক হচ্ছে কাচির মত। কাচির দুটা হোলের মত। ওরা নিজেরা ঝগড়া করবে কিন্তু তৃতীয় জিনিস আসলে এটা হচ্ছে অনধিকার চর্চা।

রাইসু : আপনি কি মাস্টারবেশান করছেন কখনো?

ছফা : অনেকদিন করেছি। মাস্টারবেশান করতে গিয়ে একটা সময় ফিল করলাম, মাস্টারবেশান যদি আমি করি, আমার ভার্জিনিটি আমি নষ্ট করব, অর্থাৎ আমি লেখক হতে পারব না। আমার জীবন খুব কষ্টের ভাঙাচোরা জীবন। মাঝে মাঝে আমি অমৃতের সন্ধান পেয়েছি। আমি সমস্ত সম্পর্কের মধ্যে অমৃতের সন্ধান পাই। আমি একটা প্রাকৃতিক এনটিটি। কিছুদিন বাদেই আমি নিরস্তিত্ব হয়ে পড়ব। আমার *পুষ্প বৃক্ষ বিহঙ্গ পুরাণের* কনক্লুডিং চ্যাপ্টারটা খুব ইন্টারেস্টিং। অর্থাৎ আমি তো পাখির জগতে অবস্থান করলে পারতাম। কিন্তু মানুষের জীবনের করুণ রঙ্গভূমি, এখানে থাকা ছাড়া আমার কোনো উপায় নেই। কিন্তু পাখিদের গাছদের সঙ্গে আমি এ কারণে নেই যে মানুষের জীবন শুধু মানুষের মধ্যে সীমাবদ্ধ নয়। এর যে জোড়া—পাখির সঙ্গে, পশুর সঙ্গে, নক্ষত্রের সঙ্গে, গাছের সঙ্গে এ জীবনের যে বিস্তার, যাকে বলে অধিকারবোধ— এটা আমি পাখিদের সঙ্গে না মিশলে জানতাম না। যেমন ধর গাছ দাঁড়িয়ে আছে, তুমি চলছ—চলার মধ্যে দিয়ে যে চলছে না তার সঙ্গে একটা সম্পর্ক আছে। উপনিষদ-এ চমৎকার একটা কথা আছে : ঈশ্বরের যে কনসেপ্ট, হয়ত নাই। কিন্তু এই যে আকাশের মধ্যে স্তব্ধ হয়ে বৃক্ষের মত কেউ একজন দাঁড়িয়ে আছেন, এইটা হয়ত সত্যি নয়, এইটা হয়ত নাস্তিকেরা বলবে যে সত্যি নয়—কিন্তু আমার তো নাস্তিকতা দিয়ে চলে না। আমার নাস্তিকতা কোন কাজে আইয়ে না।

আমি ছোটবেলা থেকে একটা আস্তিক পরিমণ্ডলের মধ্যে বড় হয়েছি। এবং স্নেহের মধ্যে বড় হয়েছি। স্নেহটার যেখানে অ্যাবসেন্স...। আমারে যেটা টানে সেটা হল গিয়ে মানুষের বর্তমান যে অস্তিত্ব, এরই মধ্যে ঈশ্বর আছে, এরই মধ্যে স্বর্গ আছে, এরই মধ্যে নরক আছে এটা ফিল করার ক্ষমতা...। আর আমি তো কামেল লোক নই। কামেল লোক হইলে অত কথা কইতাম কেন? আমি জঙ্গলে থাকতাম, বনের বাঘ, ভাল্লুক, সিংহ এরা আমার সাগরেদ হইয়া যাইত। এই কামালিয়াত নাই বইলাই তোমাগো লগে কতা কইতে... ডায়লগ করতে চাই।

আশীষ : কিন্তু আপনার পৃথিবীতে তো তারা আপনার সাথেই আছে।

ছফা : আপনারা কি নেই? সেটা তো, আপনারা তো বাইরে নন। গানের মধ্যে বিশ রকম কোয়ালিটি আছে। রক্তগুণ, মাংসগুণ, এইডা গুণ, ওইডা গুণ—সংস্কৃতে কত নাম যে দিছে! তখন প্রশ্নটা, এই যে ইতিহাসের যুগে তার আগে পঞ্চাশ হাজার বছর মানুষ সুপ্ত ছিল। মানুষের অবস্থা সুপ্ত ছিল, অন্য প্রাণীর মধ্যে ছিল। আস্তে আস্তে সে যখন বিশিষ্ট হয়ে উঠছে তার মধ্যে একটা বিশিষ্ট... রকম চিন্তা জাগছে। সে একটা পর্যায়ে এসে আল্লা আবিষ্কার কইরা ফেলাইছে। একটা পর্যায়ে এসে তাদের মধ্যে পয়গম্বর বানিয়ে ফেলেছে। এখন যখন মানুষকে আপনি টোটালি দেখবেন, এই অভিজ্ঞতাগুলিকে আপনি মূল্য দেবেন। সঙ্গীতটাই নেন না কেন? সে 'সা' শব্দ আনছে গাধার আওয়াজ থেকে, 'মা' শব্দ হচ্ছে ছাগল। সঙ্গীতটা যখন হয় তখন এইটা ছাগলও হয় না, গাধাও হয় না, কাকও হয় না, কোকিলও হয় না। তখন এর একটা নিজস্ব এনটিটি হয়ে যায়। এবং যে জিনিসগুলি মানুষের ভেতরে আছে, মানুষের ভেতরে আছে সে আগুন যাকে বলা যায় প্রমিথিয়ান ফায়ার, সে সব সময় তার অতীতকে অস্বীকার করে। এবং অতীতের যা কিছু কোয়ালিটি সেটা সে লেখ্য বর্ণমালার মাধ্যমে সামনে প্রবাহিত করে দেয়। সো, মানুষ তো শুধু এক জায়গায় দাঁড়িয়ে নেই। মানুষ তো ক্রমাগত চলছে। তার অভিজ্ঞতাগুলো চলছে। তার গবেষণাগুলো চলছে। আমেরিকা আর ফ্রান্স এইডস-এর ঔষধ কে আগে আবিষ্কার করবে তার প্রতিযোগিতা তারা করলো। মানুষ হয়ত ঈশ্বর-ঘেরা রইছে। এই যে গান আছে : 'চিনতে পার নাকি রে মন বুঝতে পার নাকি/খাঁচার পিঞ্জিরায় থাকে অচেনা এক পাখি' এই যে মানুষ, তার ক্লান্ত প্রাণ বুকের তলায়, চব্বিশ ঘণ্টা দুঃখে দুঃখে থাকে, কোথায় কালকে পয়সা পাবে, কোথায় কালকে খাবারটা হবে... তখন এই যে মানুষ, এই ভাঙাচোরা মানুষ তার জ্ঞানের জন্যে কোথায় যাবে, সমুদ্র লংঘন করে, গিরি লংঘন করে, পৃথিবীর অপর প্রান্তে যে মানুষ তার কাছে ছুটে যায়। মানুষ কে... মানুষ ঈশ্বর-ঘেরা.. আমি বোঝাতে পারব না।

আশীষ : যা দেখাতে হবে, সেটা হচ্ছে যে তাহলে এ চিরায়তের সংজ্ঞা কী হবে?

ছফা : চিরায়তের কোন সংজ্ঞাই নেই।

আশীষ : তাহলে কী হবে, সেটা কী?

ছফা : প্রকৃতি হচ্ছে গাছকে যদি ধরেন, গাছের যে ডাল, এটা কিন্তু গাছের বোঝা বওয়ার জন্য, গাছের প্রাণকে হেফ করে না। গাছের প্রাণকে হেফ করে বাকল। তখন এই অবস্থাটা হচ্ছে এই জায়গায়... আমার ঘুম পেয়ে গেছে... এই অবস্থায় গাছের যে ডালটা এইটা কিন্তু ওজন বইবার জন্য।

রাসেল : অনেক গাছ যে বাকলটা ছেড়ে দেয়?

ছফা : আলাদা গাছ। তখন যেটা, গাছের বাকলটা হল গাছের প্রাণশক্তির উৎস। কাণ্ডটা না। তখন সিভিলাইজেশন বলে যে বস্তুটা বুঝি, মানুষের ইনস্টিটিউশনাল উদ্যোগ ধরে ধরে সিভিলাইজেশন তৈরি হয়। যেমন এই যে কোরাল, প্রবাল দ্বীপের সিভিলাইজেশন এইটা মরা সিভিলাইজেশন। তখন মানুষের যে বিহেভিয়ার, এক্সপ্রেশন— কোন কনটেক্সটে কোথায় এক্সপ্রেস করবে এটা তার অরগ্যান, অরগানোগ্রাম ঠিক করে দেয়। আনফরচুনেটলি আমাদের তরুণ ছেলেরা যেটা বুঝতে চাইছেন না, একটা কাজের জন্যে একটা সাধনা দরকার। একটা অন্যরকম... পুরাপুরি না হলেও এক ধরনের আইসোলেশন দরকার।

আশীষ : আইসোলেশন ফ্রম?

ছফা : ফ্রম দি ক্রাউড।

রাইসু : আচ্ছা ছফা ভাই, একটা কথা জিগোস করি, আপনি এখনো জীবন ধারণ করে আছেন কেন, আত্মহত্যা করেন নাই কেন?

ছফা : আত্মহত্যা করার আমার ইনস্টিংক্ট ছিল খুব প্রবল। আমার মারে কীভাবে কাঁদাব, বাপরে কীভাবে কাঁদাব... আমি যদি মারা যাই ওরা কীভাবে কাঁদবে খুব দেখার ইচ্ছা আর কি। এই উপলব্ধিটা তো অনেক পরের। আমি ক্রমাগত জ্বর দেখাতাম, ট্রেনের গোড়ায় গোড়ায় বসে থাকতাম। টাকার জন্য, পয়সার জন্য।

*সাক্ষাৎকার নিয়েছেন :*

*[illegible] ঢাকা, ১৯৯৬* — *আশীষ খন্দকার, ব্রাত্য রাইসু, শাহরীয়ার রাসেল*

## রক্তের স্মারকলিপি

অন্তরের সমস্ত আকাঙ্ক্ষা আজ
মহ একটি উজ্জ্বল সম্ভাবনার কোরকে
ফুটে উঠুক।
মাটির রসে বেড়ে ওঠা দীর্ঘ সবল
তাল-তমাল-শাল-জারুলের পত্রপল্লবে
উতলা বাতাসের শ্বাসে যে ধ্বনি বেজে ওঠে
দোয়েল কোকিলের কণ্ঠে যা সুমধুর গান,
তা নিরবধি কাল থেকে অগুণতি মানুষের
মর্মফলকে
রক্তময় ধারায়
বয়ে গেছে অন্তরের কন্দরে বন্দরে
পয়মন্ত দুগ্ধধারায় মুখে মুখে
পিতৃপুরুষের ভাষা হয়ে।

মুখের ভাষা দীর্ঘ-দিনের বাঁচার,
মুখের ভাষা অগুনতি মানুষের জীবন সংগ্রামের প্রতীক
মাটিতে অমরাবতী রচনার স্মারক অঙ্গুরীয়
যখন কেড়ে নিতে চাইল
যখন চোখের সামনে মেলে ধরল কবরের বিবর্ণ কাফন
যখন উজ্জ্বল দিনের বদলে নিশুতিকে রেখে বলল
তোমরা এরি বোরকায় ঢাকো
আশা, ভাষা, বীর্য, ব্যঞ্জনা সব
আর নিজেরাও থাক নিচ্ছিদ্র অন্ধকারে শুয়ে?
তখন জবাবে কামানের মত
গর্জন করে উঠল জনতা না, না
শুধু অন্ধকারকে সাথী করে বাঁচব না
আমরা,

আশা আকাঙ্ক্ষা প্রেম ভালবাসার বীজও
মাটিতে বপন করে অঙ্কুরিত করে তুলব।

নদ-নদী, হাট-ঘাট, নগর-বন্দর জোয়ারের উচ্ছ্বাসে
ভেঙ্গে পড়ল—
তখনই এল পুলিশ, শাসকের প্রজ্জ্বলিত
হিংসার কয়েকটা স্ফুলিঙ্গ, বুলেটের আকারে
কয়েকখানি আশাভরা বুক ঝাঁঝরা করে দিয়ে গেল।
গড়িয়ে পড়ল ঝলকে ঝলকে বুকের রক্ত।
সেদিনেই লিখা হল স্মারকলিপি
রক্তের আখরে
সেদিন একুশে ফেব্রুয়ারি।

কিন্তু মিছিল তো থামল না
এগিয়ে গেল ধাপে ধাপে মরণের সিঁড়ি ভেঙ্গে ভেঙ্গে
প্রগতির পথে রক্তস্রোতে মৃত্যুস্রোতে
স্বর্ণচঞ্চু ঈগলের দুঃসাহসী ডানা মেলে
জীবনের জ্বালা পথে
সংগ্রামী চেতনা বয়ে
দুর্জয় প্রত্যয়ে।

সংবাদ, ২৮ ফেব্রুয়ারি, ১৯৬৫

## বেতারে খবর ঝরে

বেতারে খবর ঝরে,
তাজা খুন; কাঁচা প্রাণ ঝরে
ভিয়েৎনামে; পথে পথে
নগরে-বন্দরে, বনে-বনান্তরে
রক্ত ঝরে, রক্ত ঝরে
তপ্ত রক্ত ঝরে।

জিঘাংসার জটামুক্ত সাগ্নিক নিঃশ্বাসে মূর্ত
মমচেরা কামনার বেশুমার নিহত মুহূর্ত;
অকস্মাৎ আগ্নেয় ঝলকে
দুর্মর চেতনারশ্মি দুর্জয় প্রত্যয়ে ফুঁসে
তুলি লক্ষ গোখরার ফণা
দুরন্ত মাভৈঃ সুরে সবল দরাজ কণ্ঠে উদাত্ত ঘোষণা
মার্কিনির বর্বরতা ক্ষমা করিব না।
জন্মে জন্মে যুগে যুগে ক্ষমা করিব না
কোটি কণ্ঠে নৃশংস ঘোষণা।
আত্মারে গচ্ছিত রেখে পাপের হারমে
জোব্বা পরা লম্পটেরা;
নারীর সতীত্ব লুটে বীরত্বের দর্প করে যারা
যারা দুর্নিবার লোভে সত্যসন্ধ মানুষের বেচাকেনা করে,
যাদের পাশব শৌর্যে মানবতা মাথাকুটে মরে,
যাদের নাপাং বোমা ফুলের ফাগুনভরা
সবুজপোয়াতী ক্ষেতে আগুন লাগায়,
যাদের জীবাণু অস্ত্রে শিশুরা মাছের মত ধুঁকে ধুঁকে মরে,
যাদের রকেট ঘাঁটি ঘুমন্ত চোখের কোণে
বিভীষিকা আনে,

যাদের হিংসার শরে নিগারেরা নিত্য বিদ্ধ হয়,
যাদের বেনিয়াবুদ্ধি পৃথিবীর উর্বরতা ক্ষুণ্ন করে,
যারা রাখে সংখ্যাতীত জারজের রক্ত মাংসে
কলুষিত কামনার বীজ;

—সেই ঘৃণ্য দানবের নগ্ন বর্বরতা
ভিয়েতনাম সইবে না, সইবে না দুনিয়ার সংগ্রামী সেনানী।
আফ্রো'শিয়ার গহীন গহণবন, ফেনিল সমুদ্রতীরে।
মরুভূর বুক কুঁড়ে অযুত নিযুত কণ্ঠ
বাতাসের হৃদপিণ্ড চিরে চিরে কয়,
—আদিম বর্বর তেজ বলদৃপ্ত অহিংস হৃদয়
হিংসায় হিংসায় আজ নব পরিচয়।
তাই ধমনীর শেষ লালে, লিখে যাব
সংগ্রামের রক্তাক্ত আখর।

সংবাদ, ৪ জুলাই, ১৯৬৫

## An elegy for a cow

I mourn for the cow. For she is killed in the university campus. I pondered much over the issue, whether this poor helpless creature could be honoured as martyr. I am yet to reach any conclusion and remained hesitatant till the last. well, it is no denying of the fact that the word martyr contains some poignant element, which pierces the very core of the heart. Of late, the word's cutting edge is dulled by the misuse and overuse. And the word 'shaheed' lost much of its pristine purity. The departed cow is really unfortunate, the term martyr could not be attached to it.

One can guess easily about the open crime committed by the cow. If she was responsible for any secret crime, well I have had no knowledge about that. The cow intruded into the knowledge manufacturing factiory, it is clear. On the other hand if one intends to stand for the cow, there could be many relevant arguments in favour of the cow. It could be argued, both the parents of the cow are Australian citizens and the girl child was brought to Bangladesh. So it is quite likely that she had no prior idea about the do's and donot's of Bangladesh. If she committed any crime at all, that was done out of ignorance. However, the crime of ignorance is also crime and liable for punishment. But the fact is, before the case is properly argued, the judgement was passed, and executed, the poor cow had to leave its ghost. Now it is pointless whether the cow was fully or partially guilty. Hardly any chance left for verification. The cow killed, will not come to life again. A fresh trial could be started for the case, which has already been tried. I should not pray for the peace of the soul of the cow. Sacred sciptures do not show any indication that a cow can posses a soul.

Still, there left some scope for consideration. What emboldened the cow to take her stand in between the two groups of feuding armed cadres? Who were the elements inspired the cow to make such a fatal step? Was it the personal decision of the cow? what prompted her to run towards the execution ground? Was it her death wish? Did she feel concerned about the unborn calf of the womb? Or personal security got top priority in her mind? Who knows? Might be that she was carrying some message from the international cow society to the leaders of the feuding armed cadres. Nothing could be known. What exactly prompted her to run headlong in the midst of two feuding armed groups? The reporters did not misss this delicious news item. But what they printed is the outer shell of the real event. News papers showing tendency to support different political parties, printed the coloured photograph of the killed cow, swelled up belly with unborn child in their front page.

I mourn for the dead cow. And I feel it became important for all to moun for dead cow, beheaded goat, pest ridden fowl, caracas of stray dog or runaway cat. Even if it is the trampled rat of the poet Jivananda Das, also it would serve the purpose. Whatever wisdom human being might have amassed in the meantime and whatever may be the splendour of his technological superiority, to my mind it is sheer waste of breath to mourn for human being. Even with passionate slogans, when the cadres of the contending political parties claim, dead persons of their own party only have the right to be honoured with the title martyr. I shall never have the slightlest consideration for any such bogus claim. Who is real martyr? Who is fake? Hardly one can distinguish. The sad granndeur of the word martyr no longer stirrs my soul. To my estimation, a martyr is also a dead person. It this small country of ours, if we continue ot make rooms for dead, where the living persons will go?

The word mourning contains some element of natural truth. Sanskrit sloka had its origin in the death pang of a copulating crane. The word mourning is quite akin to the sloka. The pathos of

the mourning is the very soul of literature and music. In swift streaming the flow of life in the veins of nature, mourning plays a vital role. Any event, whatever insignificant it may be, when gets the touch of mourning acquires a new dimension. At some particular point of time and space the word mourning gets congealed and hardened like a solid black diamond.

The irony is, human being is no longer in a position to own and carry this most precious jewel. But the truth is, if the concept of mourning is not kept following over the generation like the black thread, art and literature will cease to exsist. There shall not be any charm left for poetry, no pathos in music. It became imperative for those, who claims that they are the conscience keeper, that they have to keep alive the concept of mourning. This is only possible by mourning for dead cows, beheaded goats, caracas of stray dogs or cats trampled rats and the uprooted plants.

Death is more important than mourning. For death creates space for life. Death cleanse the foul portion of the created beings. Death purifies life. To keep the idea of death brith by polishing constantly, is important for all. In the silent grandeur of death we get hint of the ultimate distiny of life. Human being is so foul, so useless, so fragile, so pretentious no longer he is capable to carry the burden of these two concepts mourning and death.

This is the reasons, I am mouring for the cow killed in the University campus and its unborn calf.*

---

* এটি আহমদ ছফার 'গাভীর জন্য শোক প্রস্তাব' কবিতার ইংরেজি অনুবাদ। কবিতাটি 'লেনিন ঘুমাবে এবার' কাব্যগ্রন্থের একটি।—নূ. আ.

